বারিদবরণ ঘোষ

# রামগোপাল ঘোষ

## জীবন ও সাধনা



বাংলার উনিশ শতকীয় জীবনের তন্নিষ্ঠ পাঠক
শ্রীসুনীল গঙ্গোপাধ্যায়

শ্রদ্ধাস্পদেষু

# নিবেদন

উনিশ শতককে জনৈক মনীষী বলেছিলেন 'Age of giants'. বলাবাহুল্য এই 'giant'-রা হলেন 'intellectual giants.' সেকারণে পৃথিবীর সব দেশেই এই বুদ্ধিজীবীদের নিয়ে জীবনী লেখা হয়েছে এই শতককে কেন্দ্র করেই সর্বাধিক। বাংলা ভাষাও তার ব্যতিক্রম নয়।

ইংরেজি শিক্ষা বিস্তারের সঙ্গে সঙ্গে গত শতকে এ দেশে বহু মনীষীর আত্মপ্রকাশ ঘটে। তাঁদের নিয়ে বাংলা ভাষায় বহু জীবনী রচিত হয়েছে। বিশেষতঃ যাঁদের 'ইয়ং বেঙ্গল' বলা হত—তাঁদের অনেকেরই। দুর্ভাগ্য বশতঃ বাংলা তথা ভারতের অন্যতম শ্রেষ্ঠ মনীষী রামগোপাল ঘোষের কোন পূর্ণাঙ্গ জীবন-চরিত রচিত হয়নি—যা দিয়ে তাঁর ব্যক্তিত্ব ও দেশকালকে অনুধাবন করা যায়। সতীশচন্দ্র মুখোপাধ্যায় এ বিষয়ে প্রথম চেষ্টা করেন ১৯০৫ সালে। কিন্তু তাঁর গ্রন্থের পরিসর ছিল খুব মিতায়তন, আর সে বই দুষ্প্রাপ্যও। শিবনাথ শাস্ত্রী প্রমুখেরা ব্যক্তিগত প্রবন্ধাকারে তাঁর জীবনী লিপিবদ্ধ করে গেছেন। ইংরেজিতেও কোন পূর্ণাঙ্গ গ্রন্থ রচিত হয়নি। তবুও রামগোপাল সান্যাল একটি বিস্তৃততর প্রবন্ধে রামগোপাল ঘোষ সম্পর্কে বহু তথ্য সংগ্রহ করে গেছেন। (আমরা আশা করেছিলাম মন্মথনাথ ঘোষ অন্ততঃ একটি গ্রন্থ রচনা করে যাবেন।)

রামগোপালের আত্মীয় প্রিয়নাথ কর 'নারায়ণ' পত্রিকায় ধারাবাহিক ভাবে তুলনামূলক-বিস্তৃত একটি জীবনী-প্রবন্ধ রচনা করেছিলেন। তা-ও সম্পূর্ণাঙ্গ হয় নি। রামগোপাল ঘোষের জন্মস্থান বাগাটিস্থ মহাবিদ্যালয়ে কর্মরত থাকার তাঁর প্রতি আমার প্রভূত আগ্রহ জন্মে। দীর্ঘকাল ধরে তাঁর জীবনীর উপকরণ সংগ্রহ করেছি জেনে সহকর্মী বন্ধু অধ্যাপক জগদীশ ঘোষ বাগাটি রামগোপাল ঘোষ উচ্চবিদ্যালয়ের ১২৫-তম প্রতিষ্ঠা বার্ষিকী উৎসবে প্রকাশিতব্য স্মারক গ্রন্থের জন্য রামগোপাল সম্পর্কে একটি প্রবন্ধ রচনা করে দেবার অনুরোধ জানান। তাঁর অনুরোধে সাড়া দিয়ে তাঁদের স্মারক পুস্তিকার জন্য একটি নাতিদীর্ঘ প্রবন্ধ রচনা করে দিই। কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করি এই গ্রন্থ রচনায় সেই অনুপ্রেরণার কথা। বাগাটি উচ্চবিদ্যালয় কর্তৃপক্ষের সৌজন্যও এই প্রসঙ্গে স্মরণ করি।

অনুজকল্প শ্যামলবরণ সাহা, অরবিন্দ সরকার, বন্ধুবর ইন্দ্রনাথ মজুমদার, সুভাষচন্দ্র ঘোষ ( 'চন্দ্রগুপ্ত মৌর্য' ), বীরেন্দ্রভূষণ মুখোপাধ্যায়, বিনয় মাহাতো, বৈদ্যনাথ মুখোপাধ্যায়, সত্যভানু সুর এই পরিকল্পনার নানা স্তরে বিবিধ প্রকার উৎসাহ জুগিয়েছেন। এই সুযোগে তাঁদের প্রত্যেককে প্রীতি নিবেদন করি।

জাতীয় গ্রন্থাগার, বঙ্গীয় সাহিত্য পরিষৎ এবং বড়া বয়েজ ক্লাবের গ্রন্থরাজি এই গ্রন্থ রচনার উপকরণ জুগিয়েছে।

শ্রীমতী সুব্রতা ঘোষ, শ্রীমতী সুতনুকা ও সুবর্ণার নিরন্তর উৎসাহ না থাকলে এটি সমাপ্ত হত না। শ্রীঅশোক উপাধ্যায়ের সৌজন্য স্মরণযোগ্য।

'প্রজ্ঞা' প্রকাশনের শ্রীঅশোক রায় এই দুর্মূল্যের বাজারে একটি স্বতন্ত্র আদর্শ স্থাপন করেছেন। তিনি এই বইটি প্রকাশের জন্য আমার চেয়েও বেশি আগ্রহ প্রকাশ করেছেন এবং পাণ্ডুলিপি জমা দেবার জন্য নিরন্তর তাগিদ দিয়ে গেছেন। তাঁকে ও তার স্ত্রী শ্রীমতী শিবানী রায়কে এই সুযোগে প্রীতি-শুভেচ্ছা নিবেদন করি।

রামগোপাল ঘোষের প্রথম সংক্ষিপ্ত জীবনী রচনা করেন তাঁর মৃত্যুর সাতদিনের মধ্যে কৈলাশচন্দ্র বসু ইংরেজিতে ১৮৬৮ সালে। তার প্রায় একশো সতেরো বছর পরে খুঁজে পেতে আমি একটি নাতিদীর্ঘ গ্রন্থ রচনা করেছি। বিদ্বজ্জনের আনুকূল্য পেলে বাধিত হবো।

রামগোপাল ঘোষের ডায়েরি এবং চিঠিপত্র দুটিই রামগোপাল সান্যালের প্রখ্যাত বই *Bengal Celebrities* থেকে সংকলিত হয়েছে। ভবিষ্যতে আরও উপকরণ পেলে পরবর্তী সংস্করণে তা সংযুক্ত করবো। এ বিষয়েও বিদ্বজ্জনের আনুকূল্য প্রার্থনা করি।

বাসুদেবরণ ঘোষ

# সূচীপত্র

# সূচনা

ঋষি বঙ্কিমচন্দ্র গভীর আক্ষেপের সঙ্গে বলেছিলেন, 'বাঙ্গালার ইতিহাস নাই, বাঙ্গালার ইতিহাস চাই।' 'বাঙালী আত্মবিস্মৃত জাতি' আক্ষেপ করেছিলেন মহা-মহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী। বাঙালীর বিস্মৃতি পরায়ণতাকে ধিকৃত করে বঙ্কিম-চন্দ্র ইতিহাসের ঝুটা পাতাগুলো ঝরিয়ে সত্য উদ্ঘাটনে জীবন উৎসর্গ করেছিলেন। বাংলার সাহিত্য-সংস্কৃতি-রাজনীতি-রাষ্ট্রনীতি সব ব্যাপারে আমরা ভারতপথিক রামমোহনের নাম সর্বাগ্রে উচ্চারণ করি। অথচ পরিহাসের ব্যাপার এই যে, এখনও পর্যন্ত এই যুগন্ধর সন্তানশ্রেষ্ঠের সঠিক আবির্ভাবকাল নির্ণীত হয়নি। আশ্চর্য আমাদের শ্রদ্ধাবোধ!

উনিশ শতকের এমন এক স্মৃতিভ্রংশকর পরিবেশে রামগোপাল ঘোষের জন্ম। তাঁর জীবনী, তাঁর মৃত্যুর শতাধিক বৎসর পরে রচনা করতে গিয়ে, প্রথম যে অস্বস্তিকর অবস্থার সম্মুখীন হয়েছি তা হল তাঁর সঠিক জন্মসন নিরূপণের ব্যাপারে। তাঁর কোনো ঠিকুজী-কোষ্ঠী আমি পাইনি যা পেয়েছি তা হ'ল তাঁর সমসাময়িককালে প্রকাশিত সামান্য কিছু পত্রপত্রিকার সাক্ষ্য এবং তাঁর সম্পর্কে রচিত জীবনীপ্রায় কিছু রচনা। জীবনীপ্রায় এজন্যই বলছি যে, রামগোপালের কোনো পূর্ণাঙ্গজীবনী অদ্যাপি রচিত হয়নি। যাঁরা জীবনী ধরনের রচনা লিখেছেন, ইংরাজী ও বাংলা উভয় ভাষাতেই, তাঁদের কেউ কেউ রামগোপাল ঘোষকে দেখেছেন, কেউ বা দেখেননি, শুনেছেন মাত্র তাঁর কথা। আমি রামগোপালকে দেখিনি এবং তাঁর সম্পর্কে শুনিনিও বেশি। কিন্তু দেখেছি তাঁর সম্পর্কে ও তাঁর রচিত মুদ্রিত কাগজপত্র। এবং এ-সব দেখতে গিয়েই বিপত্তির প্রথম পরিচয় ঘটে গেছে তাঁর জন্মদিবস নির্ণয়ের বিষয়ে (রামগোপাল সম্পর্কে রচিত গ্রন্থাবলীর তালিকা গ্রন্থ শেষে সন্নিবেশ করেছি)। সাধারণ ভাবে প্রতিষ্ঠিত মত হল ১৮১৫ খ্রীষ্টাব্দে রামগোপাল ঘোষের জন্ম হয়। প্রাচ্যবিদ্যার্ণব নগেন্দ্রনাথ বসু সম্পাদিত 'বিশ্বকোষ', বঙ্গীয় সাহিত্য পরিষৎ প্রকাশিত 'ভারতকোষ', সুধীরচন্দ্র সরকার সংকলিত 'জীবনী অভিধান', 'সংসদ বাঙালী চরিতাভিধান', পশ্চিম বঙ্গ সরকার প্রকাশিত *Freedom Movement in Bengal (1818-1904)*, 'সরল বাঙ্গালা অভিধান', 'নূতন বাঙ্গালা অভিধান —সর্বত্রই ১৮১৫ খৃষ্টাব্দকেই রামগোপালের জন্মসন বলে নির্দেশ করা হয়েছে। এই তারিখকেই ধ্রুব হিসাবে কেন গ্রহণ করেছেন কোথাও অবশ্য তার সূত্র প্রদর্শিত হয়নি। তবে ১৮১৫ খ্রীষ্টাব্দকে রামগোপালের জন্মসন বলে যে সব বঙ্গভাষার গ্রন্থকার ধারণা করেছেন, তাঁদের মধ্যে একমাত্র চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায় (১৮৫৮-১৯১৬)

ব্যতিরেকে অন্য কেউ জন্মতারিখ বা জন্মমাস উল্লেখ করেনি। চণ্ডীচরণ তাঁর 'বিদ্যাসাগর' গ্রন্থের পরিশিষ্টে [১] লিখেছেন '১২২১ সালে আশ্বিন ( খৃঃ ১৮১৫, অক্টোবর ) মাসে কলিকাতা রাজধানীতে ইঁহার জন্ম হয়। রামগোপাল সান্যাল ও একই প্রকার ভুল করেছেন তাঁর *Bengal celebrates* গ্রন্থে। যদি মুদ্রাকরের প্রমাদ ঘটে না থাকে, তবে এই জন্মসন নির্ণয়ে স্বয়ং চণ্ডীচরণ প্রমাদে পড়েছিলেন বলে মনে করি। ১৮১৫ খৃষ্টাব্দের অক্টোবর মাসকে তিনি ১২২১ বঙ্গাব্দের আশ্বিন মাস ধরেছেন। ১২২১ বঙ্গাব্দ কখনই অন্ততঃ অক্টোবর মাসে ১৮১৫ খৃষ্টাব্দ হতে পারে না। ওটি হবে ১৮১৪ খৃষ্টাব্দ অথবা ১৮১৫ ধরলে বাংলা সন হবে ১২২২—আশ্বিনে অক্টোবরে অবশ্য তেমন বিবাদ নেই।

১৮১৫ খৃষ্টাব্দকে রামগোপালের জন্ম বৎসর হিসাবে আর যাঁরা গ্রহণ করেছেন, তাঁদের মধ্যে অগ্রগণ্য ঊনবিংশ শতাব্দীর বেদ 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ,' গ্রন্থ প্রণেতা আচার্য পণ্ডিত শিবনাথ শাস্ত্রী তাঁর ঐ খ্যাতনামা গ্রন্থটিতে লিখেছেন, '১৮১৫ খৃষ্টাব্দে কলিকাতার বর্তমান বেচু চাটুর্যের ষ্ট্রীট নামক গলিতে স্বীয় পিতামহ দেওয়ান রামপ্রসাদ সিংহের ভবনে ইঁহার জন্ম হয়।'[২]

রামগোপালের মৃত্যুর বছরেই '৯৮ মেছুয়া বাজার ষ্ট্রীট' থেকে চারুচন্দ্র মিত্র কর্তৃক প্রকাশিত *Ramgopal Ghosh : A Short Sketch of his Life dna Speeches* গ্রন্থেও ১৮১৫ খৃষ্টাব্দকেই জন্মবর্ষ হিসাবে গ্রহণ করা হয়েছে। মৃত্যুর মাত্র দু'দিন পরে প্রকাশিত 'হিন্দু প্যাট্রিয়ট' পত্রিকা তার ২৭ জানুয়ারি ১৮৬৮ তারিখের সংখ্যায় জন্মবর্ষ হিসাবে ঐ ১৮১৫ খৃষ্টাব্দকেই গ্রহণ করেছেন।

এতসব পড়ার পর সহজেই ১৮১৫ খৃষ্টাব্দকেই গ্রহণ করা উচিত। কিন্তু প্রিয়নাথ কর নামক এক ব্যক্তি রামগোপাল ঘোষের জীবনী রচনা করেছিলেন চিত্তরঞ্জন দাশ সম্পাদিত 'নারায়ণ' পত্রিকার পৃষ্ঠায়।[৩] ইনি রামগোপালের জন্মতারিখ সম্পর্কে ভিন্নতর এবং পূর্ণাঙ্গ ( বার, তারিখ, মাস এবং বৎসর ) সংবাদ পরিবেষণ করে লিখেছেন যে রামগোপাল ২১ অক্টোবর ১৮১৪ খৃষ্টাব্দ, ৬ই কার্তিক ১২২১ বঙ্গাব্দ শুক্রবার জন্ম গ্রহণ করেছিলেন। পুরোনো পাঁজিকার সাক্ষ্য গ্রহণ করেছি—বাংলা-ইংরাজী তারিখে, বৎসরে এবং বারে কোনো অসঙ্গতি নেই। পাঠক প্রশ্ন করবেন, কে এই প্রিয়নাথ কর ? তিনি নিজেই জানিয়েছেন, রামগোপাল ঘোষ হলেন তাঁর জননীর আপন মাতুল—অর্থাৎ সম্পর্কে দাদামশাই। রামগোপালের মৃত্যুর (১৮৬৮) পঞ্চাশ বছর পরে প্রিয়নাথ যখন 'নারায়ণ' পত্রিকায় এই ধারাবাহিক জীবনীটি[৪] লেখেন তখন তাঁর নিজের বয়স বাহাত্তর। সুতরাং বাইশ বছরের তরুণ বয়স পর্যন্ত প্রিয়নাথ রামগোপালের সান্নিধ্যে আসার সুযোগ পেয়েছিলেন। একথা ভেবেই এবং তাঁর প্রদত্ত তারিখের অসঙ্গতিহীনতা লক্ষ্য করে প্রিয়নাথ কর প্রদত্ত তারিখটি আমি প্রামান্য বলে গ্রহণ করতে উদ্যত হয়েছি।

এই তারিখটিকে প্রামান্য বলে গ্রহণ করায় আমার উৎসাহের আরও দুটি কারণ বর্তমান। পূর্বোক্ত চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায় এবং 'হিন্দু প্যাট্রিয়ট' পত্রিকা উভয়ে ১৮১৫

খ্রীষ্টাব্দকে আবির্ভাব বর্ষ ধরেও '৫৪ বৎসর বয়সে ইঁহার দেহত্যাগ হয়'—এমন উল্লেখ করেছেন। ১৮৬৮ এর জানুয়ারিতে যাঁর মৃত্যু—মৃত্যুকালে তাঁর বয়স যদি ৫৪ বৎসর হয়, তবে অঙ্কের সোজা নিয়মে তাঁর জন্মসাল ১৮১৪ খ্রীষ্টাব্দ গ্রহণ্য করতে হয়। সরষের ভিতর থেকে ভূত তাড়িয়ে তবে এই সিদ্ধান্ত গ্রহণে আমি উদ্যোগী হয়েছি। সুতরাং রামগোপাল ঘোষের জন্ম বৎসর ১৮১৪ খ্রীষ্টাব্দ, অন কোনো নির্ভর যোগ্য প্রমান না পাওয়া পর্যন্ত এই বছরটিকেই গ্রহণের জন্য আমার সুপারিশ রইল।

জন্ম তারিখের মতই রামগোপালের তিরোধান দিবস নিয়েও সংশয় দেখা দিয়েছে এইসব কাগজ পত্রের পৃষ্ঠাতে। চণ্ডীচরণ লিখেছেন ১৫ই জানুয়ারি ১৮৬৮; পণ্ডিত শিবনাথ শাস্ত্রী জটিলতা এড়িয়ে যাবার জন্য লিখেছেন, '১৮৬৮ সালের জানুয়ারি মাসে তিনি মানবলীলা সম্বরণ করেন।' ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় লিখেছেন[৫]—১৮৬৮ সালের ২০ জানুয়ারি মৃত্যু হয়। প্রিয়নাথ কর কিছু লেখেননি। আমরা এ-সব তথ্য-প্রমাণকে গুরুত্ব দিতে পারছিনা। হিন্দু প্যাট্রিয়ট, যে পত্রিকার সঙ্গে রামগোপাল ঘনিষ্ঠ ভাবে সংযুক্ত ছিলেন—তার শ্রদ্ধা সংখ্যাটি অন্ততঃ মৃত্যু তারিখের নিশ্চিত প্রমাণ হিসাবে অকাট্য। ২৭ জানুয়ারি ১৮৬৮ সংখ্যায় হিন্দু প্যাট্রিয়ট স্পষ্টাক্ষরে জানিয়েছেন—১৮৬৮ খ্রীষ্টাব্দের ২৫ জানুয়ারি মঙ্গলবার দুপুর সাড়ে এগারোটার সময় রামগোপালের মৃত্যু হয়। রামগোপালের স্বগ্রামবাসী সতীশচন্দ্র মুখোপাধ্যায় মহাশয়ও তাঁর গ্রন্থে[৬] এই তারিখকেই সমর্থন জানিয়েছেন।

গ্রন্থের শেষ ভাগেই মৃত্যুর উল্লেখ বাঞ্ছনীয় ছিল। কিন্তু এটিকে আগে জানাতে হল। কারন সময়কালের নিশ্চিত ভূমি সংস্থান নিরূপণ জীবনী গ্রন্থের অপরিহার্য উদ্দেশ্য।

১ দ্রষ্টব্য. ১৯২১ সংস্করণ, 'জীবন-কথা' পরিশিষ্ট, পৃষ্ঠা ৬৯৮-৭০২। পরিতাপের বিষয়, এর সাম্প্রতিক সংস্করণে এই মূল্যবান পরিশিষ্টটি সযত্নে পরিত্যক্ত হয়েছে।

২ 'নিউএজ' সংস্করণ—১৯৫৭, পৃষ্ঠা ১১২

৩ 'নারায়ণ' ফাল্গুন ও চৈত্র ১৩২৬, বৈশাখ ও আষাঢ় ১৩২৭ মোট চারটি সংখ্যায় ধারাবাহিক-ভাবে যথাক্রমে ৩৩৫, ৪৭১, ৫৭৩ ও ৭৯৫ পৃষ্ঠা সূচনায়।

৪ সমস্ত জীবনীর মধ্যে এটি অধিকতর পূর্ণাঙ্গ।

৫ দ্রষ্টব্য, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, 'সংবাদ পত্রে সেকালের কথা,' প্রথম খণ্ড, সম্পাদকীয় মন্তব্য, পৃষ্ঠা ৪৩১-৩২। যোগেশচন্দ্র বাগল লিখেছেন, ১৮ জানুয়ারি—দ্রঃ বিশ্ব-ভারতী পত্রিকা, 'ভারতবর্ষীয় সভা', শ্রাবন-আশ্বিন ১৩৬৯।

৬ 'মহাত্মা রামগোপাল ঘোষ' ( ১৯০৫ )।

# জন্ম ও বংশ পরিচয়

মাতুলালয়ে জন্ম গ্রহণ করলেও রামগোপালের পিতৃভূমি ছিল হুগলী জেলার ত্রিবেণীর সন্নিকটস্থ বাগাটি গ্রাম। গ্রামের নাম নিয়েও মতদ্বৈধতার অবধি নেই। কেউ বলেছেন বাগাটি, কেউ বা বাঘাটী। ইংরেজি পত্রিকা 'হিন্দু প্যাট্রিয়ট' লিখেছিল Baghatty (যেমন হুগলী—Hooghly এখনও) এবং রাজনারায়ণ বসু, যিনি স্বয়ং এ গ্রামে এসে বাস করে গেছেন, তিনি তাঁর আত্মচরিতে লিখেছেন 'বাঘাটী'। অন্যেরা প্রায় সবাই বাগাটি এমনকি ঐ সতীশচন্দ্র মুখোপাধ্যায় পর্যন্ত। গ্রামে কোনদিন কোন 'বাগ' পরিবার বাস করতেন বলে সন্ধান করেও জানতে পারিনি। অপরদিকে ত্রিবেণীর গা লাগাও জঙ্গলাকীর্ণ এই স্থানে (এখন এটি একটি মহাবিদ্যালয় সমন্বিত উন্নতিশীল গ্রাম—জঙ্গলের চিহ্ন প্রায় অনুপস্থিত) ব্যাঘ্রের আবির্ভাব অসম্ভব ছিল না হয়তো বাঘাটী থেকে মহাপ্রাণতা লোপ পেয়ে পশ্চিমবঙ্গের উচ্চারণ বৈশিষ্টে বাগাটি হয়েছে।

এই বাগাটি গ্রামে বাস করতেন জগমোহন ঘোষ। বাস করতেন বললে ঠিক বলা হবে না, বলা ভাল বাস করতে এসেছিলেন। তাঁর পৈতৃক নিবাস ছিল বাগাটির[১] কিছু উত্তরে বন্দীপুর নামক গ্রামে (এখন গঙ্গাগর্ভে বিলীন)। বিবাহের পর তিনি স্বগ্রাম ছেড়ে শ্বশুরালয়ে বাস করতে এসেছিলেন।

জগমোহন ঘোষ, রামগোপালের পিতামহ, কলকাতার King Hamilton & Co. তে চাকরি করতেন। চাকরিটা যে খুব একটা উল্লেখযোগ্য রকমের ছিল তা নয়। তবে বংশমর্যাদা তাঁর ছিল। তিনি ছিলেন কুলীন কায়স্থ বংশজাত। অতএব পাশের গ্রাম বাগাটির মিত্র বংশের কৃষ্ণচন্দ্র মিত্র প্রবল আগ্রহে এমন একটি পাত্রকে হাতছাড়া করলেন না। জগমোহনকে তিনি কন্যাদান করলেন এবং যৌতুক স্বরূপ দান করলেন ভূমি, বাসস্থান ইত্যাকার। এক প্রকারের ঘর জামাই হয়ে জগমোহন বাস করতে এলেন বাগাটিতে।

জগমোহনের দ্বিতীয় পুত্র গোবিন্দচন্দ্র ঘোষ, রামগোপালের পিতা। জগমোহন কলিকাতার চীনাবাজারে একটি দোকান পেতেছিলেন, পরিশ্রমী গোবিন্দচন্দ্র সেখানে সামান্য ব্যবসা বাণিজ্য করতেন[২]। দোকানের পরবর্তী মূলধন অবশ্য গোবিন্দচন্দ্র অর্জন করেছিলেন অন্যসূত্রে। ব্যবসা করা ব্যতীত তিনি ছিলেন কোচবিহার রাজের কলিকাতাস্থিত agent বা মোক্তার। নতুন মূলধন নিয়োগ করে স্বীয় ব্যবসায়ের তিনি যথেষ্ট উন্নতি করেছিলেন। পরবর্তীকালে পিতার এই ব্যবসায়-বুদ্ধি

রামগোপাল উত্তরাধিকার সূত্রে পেয়েছিলেন। ব্যবসায় ব্যতীত গোবিন্দচন্দ্রের পূর্ববঙ্গে কিছু জোতজমি ছিল, আর ছিল পিতৃবংশের কৌলীন্য। সুতরাং কলিকাতার বিত্তশালী দেওয়ান রামপ্রসাদ সিংহ তাঁর দ্বিতীয় কন্যাকে অর্পণ করলেন গোবিন্দচন্দ্রের হাতে। পুনশ্চ তাঁর হাতে এল যৌতুকবাহিত বেশ কিছু পরিমাণ অর্থ এবং ৯৮।১ মেছুয়াবাজার স্ট্রীটের একটি বাড়ী। মাতামহপ্রদত্ত এই পিতৃভবনেই রামগোপাল জন্মগ্রহণ করলেন। প্রথম পুত্র সন্তানের জন্ম শঙ্খের নিনাদ পুণ্য আবির্ভাবকে স্বাগত জানাল। তাঁর আগে জন্মেছিলেন পরপর চারটি ভগিনী। সুতরাং বেচু চ্যাটার্জি স্ট্রীটের মাতুলালয়েও নবজাতক পেল স্বাগত সম্ভাষণ। পিতা-পিতামহ আত্মীয়-স্বজনদের আদর যত্নে রামগোপাল বাড়তে লাগলেন কালকেতুর মতো।

১ পূর্বে রচিত একটি প্রবন্ধে বাঘাটির উপর গুরুত্ব আরোপ করেছিলেন। প্যারীচাঁদ মিত্র তাঁর ডেভিড হেয়ারের জীবনীতে 'Bagati' লিখেছেন।

২ 'Marine Store Keeper'

# পাঠজীবন

স্বাস্থ্যবান সন্তান।[১] বাড়ীর সকলের আদরের। সেজন্যে নামকরণ হয়েছে গোপাল। পঞ্চম বর্ষে হাতে খড়ি হওয়ার পর পাততাড়ি নিয়ে গোপালচন্দ্র পড়তে যান কলিকাতার ; নঠানিয়ার এক পাঠশালায়। এই বয়সেই দুষ্টুমির ঝুড়ি। পড়ার চেয়ে মন বেশি কবাডি খেলার দিকে। শরীরে শক্তিও কম নয়। পড়ুয়া বন্ধুদের সঙ্গে মারামারি চড়চাপাটি লেগেই আছে। সমস্যা হয়েছে ছেলেকে নিয়ে। সমস্যা অন্যত্রও — পুঁথি পড়ে দিন যাবে না, ইংরেজি শিখতে হবে। অতএব চলো' চিৎপুরের আদি ব্রাহ্মসমাজের কাছে শেরবোর্ণ সাহেবের স্কুলে। এই বিদ্যালয়েই একদা দ্বারকানাথ ঠাকুর, প্রসন্নকুমার ঠাকুর পড়াশুনো করেছিলেন। এই বিদ্যালয়টি কলকাতায় খ্যাতি অর্জন করেছিল অবশ্য অন্য একটি কারণেও — 'গুলিডান্ডা' খেলার জন্য এর পরিচিতি ঘটেছিল শহরময়। বীরচাঁদ মিত্র, রামগোপালের জামাতা, অবশ্য রামগোপাল সান্যালকে বলেছিলেন যে, রামগোপাল Hare Preparatory School-এ পড়েছিলেন।

এখানে পাঠকালীন, বছর ন'য়েক বয়সে একটি ঘটনায় তাঁর পাঠ জীবনের পরিবর্তন সূচিত হল। মামার বাড়ীতে বিবাহবাসর। তাঁর মাতুল কন্যার ( অর্থাৎ রামপ্রসাদ সিংহের পৌত্রী ) সঙ্গে বিবাহ হচ্ছে হরচন্দ্র ঘোষের—যিনি পরে কলিকাতার Small Cause Court-এর থার্ড জজ হন।[২] প্রথামত জামাইবাবুর সঙ্গে বাসরঘরে ঠাট্টা তামাসা জুড়েছেন গোপালচন্দ্র। পেটের মধ্যে সদ্যশেখা ইংরেজির বদহজম। বাক্যাবলী এবং শব্দাবলী ষোল আনার উপর আঠারো আনা ভুল। তবে উচ্চারণ ভঙ্গী একেবারে পাকা সাহেবের মতো। জ্যাঠা বালকটিকে মধুর 'শ্যালক' সম্বোধনে ডেকে নিয়ে হরচন্দ্র জেনে নিলেন গোপালের পরিচয়। খুশী করার জন্যে বললেন, বেশ চমৎকার সাহেবের মতো ইংরেজি বলছো দেখছি ; চালিয়ে যাও, ভবিষ্যতে একটা কেউ-কেটা বা বক্তা হয়ে উঠতে পারবে। রহস্যছলে বললেন। কিন্তু সেটাই সত্যে পরিণত হল। হিন্দু কলেজের ছাত্র হরচন্দ্র তাঁকে উৎসাহিত করলেন হিন্দু কলেজে পড়ার জন্যে।

গোপালচন্দ্র পিতাকে মনের অভিপ্রায় জানালেন। লোকে বলে এ সময়ে গোবিন্দচন্দ্র নাকি দরিদ্র হয়ে পড়েছিলেন ( কন্যাপঞ্চকের পিতার পক্ষে এই অবস্থা ঘটা অসম্ভব কিছু নয় )। 'দরিদ্র পিতা' রাজী হলেন না। হিন্দুকলেজে এ সময়ে বেতন ছিল পাঁচটাকা। এতোগুলো টাকা শুধুমাত্র ইংরেজি পড়ার কারণে ব্যয় করার

সাধ্য নেই—পিতা গোপালকে একথা জানিয়ে দিলেন[৩]। এসব কথা কানে উঠল পূর্বোক্ত কিং হ্যামিল্টন এণ্ড কোং এর কর্মচারী জনৈক রজার্স সাহেবের কানে। তিনি নাকি ঐ পাঁচটাকা দিতে কবুল করলে গোপালচন্দ্র ভর্তি হয়ে গেলেন হিন্দু স্কুলে। অবশ্য দীর্ঘকাল ত'াকে এই দারিদ্র বহন করতে হয়নি। উৎসাহী পরিশ্রমী ও নিষ্ঠাবান ছাত্রটির মেধা লক্ষ্য করে ছাত্রবন্ধু ডেভিড হেয়ার অচিরকাল মধ্যে গোপাল চন্দ্রকে তাঁর অবৈতনিক ছাত্রদের তালিকাভুক্ত করে নিলেন। গোপালের বিদ্যাশিক্ষার পথ প্রশস্ত ও উন্মুক্ত হল।

এই হিন্দু কলেজেই গোপালচন্দ্রের দ্বিতীয়বার নামকরণ হল—তিনি গোপাল থেকে রামগোপালে পরিণত হলেন। এ নিয়ে প্রচলিত আখ্যানটি বলি। হিন্দু কলেজে তখন প্রধান শিক্ষক ছিলেন Mr. D' Ansleme ( মিঃ ডি'আনস্লেম )। বড়ে রাগী মানুষ মেজাজ সপ্তমে চড়ে আছে। এতো রাগী যে সহকারী শিক্ষক ডিরোজিওকে ধরে মারতে যেতেন এবং সেই উদারচিত্ত ডেভিড হেয়ারকে বলতেন— Sycophant (চাটুকার)। সুতরাং ত'ার ইংরেজী বোঝা গোপালচন্দ্রের সাধ্যে কুলোয় না। প্রধান শিক্ষক মহাশয় ভর্তির সময় গোপালকে জিজ্ঞাসা করলেন কি নাম ? তোতলা হয়ে গেলেন গোপাল ... অ্যাম অ্যাম গোপাল ঘোষ। ধমকে উঠলেন হেড স্যার . . . হোয়াট ? র‍্যাম, র‍্যাম গোপাল ঘোষ ! — 'ইয়েস স্যার'। খাতায় নাম উঠে গেল রামগোপাল ঘোষ। এই নামেই পরিচিত হয়ে গেলেন বিশ্ব-জনের কাছে। মা-বাবা আত্মীয়-স্বজনের কাছে অবশ্য রয়ে গেলেন পূর্ববৎ গোপালচন্দ্র। যেদিন ভর্তি হলেন হিন্দু স্কুলে সে দিনটা ছিল ২রা ডিসেম্বর ১৮২৬ খ্রীষ্টাব্দ। বারো বছর বয়সে রামগোপাল হিন্দু কলেজের জুনিয়র বিভাগে ভর্তি হয়ে গেলেন।[৪] মন্মথনাথ ঘোষ সম্ভবত ভ্রমক্রমে তাঁর 'কর্মবীর কিশোরীচাঁদ মিত্র গ্রন্থে হিন্দু কলেজে রামগোপালের পাঠকালকে ১৮২৩-৩০ খ্রীষ্টাব্দ বলে নির্দেশ করেছেন।[৫] যাইহোক, অচিরকালের মধ্যে রামগোপাল এখানে নিজেকে একজন মেধাবী ছাত্র হিসাবে পরিচিত করে তুললেন।

এখনকার সপ্তম শ্রেণী, তখনকার ফোর্থ ক্লাসে রামগোপালের যাঁরা সহপাঠী ছিলেন, প্রিয়নাথ কর তাঁদের কারো কারো নাম উল্লেখ করেছেন। যেমন, প্যারীমোহন রায়, প্রেমচাঁদ বড়াল, রামতনু লাহিড়ী ( ১৮১৩-৯৮ ), দক্ষিণানন্দন মুখোপাধ্যায় ৬ ( ১৮১৪-৭৮ ), দিগম্বর মিত্র ( ১৮১৭-৭৯ ), কৈলাস চন্দ্র বসু ৭ হরচন্দ্র আঢ্য প্রভৃতি। রাধানাথ শিকদার (১৮১৩-৭০) ১৮২৪ খ্রীষ্টাব্দে হিন্দু কলেজের নবম শ্রেণীতে (নাইনথ্ ক্লাস) ভর্তি হন এবং রামগোপালের এরক্লাস উঁচুতে পড়তেন। রামগোপাল মেধাবী হয়েও ফোর্থ ক্লাসের বার্ষিক পরীক্ষায় প্রথম হতে পারেননি, হয়েছিলেন দ্বিতীয়। প্রথম হয়েছিলেন প্যারীমোহন রায়। দ্বিতীয় স্থান অধিকার করেও রামগোপাল পারিতোষিক হিসাবে পান Walker সংকলিত Pronouncing Dictionary এবং Blaire লিখিত Grammer of Philosophy তৃতীয় স্থান অধিকার করেছিলেন রামতনু লাহিড়ী এবং দিগম্বর মিত্র করেছিলেন চতুর্থ স্থান অধি-

কার। দ্বিতীয় স্থান অধিকার করলেও ইতিহাস এবং ভূগোল বিষয়ে রামগোপাল ছিলেন ক্লাসের মধ্যে সবার সেরা ছাত্র।[৮] তাঁর এবং দক্ষিণানন্দন রচিত প্রবন্ধাবলী তাঁদের শিক্ষকদের গভীর প্রশংসা অর্জন করত। হিন্দু কলেজের তদানীন্তন সম্পাদক হোরেস হেমান উইলসন সেগুলি পড়ে এতো মুগ্ধ হতেন যে, ফার্স্ট ক্লাসের (দশম শ্রেণীর) ছাত্র—অমৃতলাল মিত্র, হরচন্দ্র ঘোষ, কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় প্রভৃতিদের দেখিয়ে ভর্ৎসনা করে বলতেন, উঁচুক্লাসে পড়েও তোমরা এমন লিখতে পার না? ঈর্ষায় ছটফটিয়ে মরতেন তাঁরা এই Little Hero এ'র দাপটে। শুধু কি পড়াশুনোর দাপট।[৯] সুযোগ পেলেই ঘুঁসি মারতে ওস্তাদ এই ছেলেটি এবং তর্কে অক্লান্ত। কিন্তু ভালবাসতেন সবাই—আশ্চর্য বন্ধুবৎসল এবং দম্ভহীন বলে।

তাঁর চোদ্দ বছর বয়সে রামগোপাল সেকেন্ড ক্লাসে পড়তে এলেন হিন্দু কলেজ তথা সর্বযুগের শিক্ষক সমাজের আদর্শ তরুণ বয়স্ক ইউরেশিয় ভারতবন্ধু অধ্যাপক হেনরি লুই ভিভিয়ান ডিরোজিও-র (১৮০৯-৩১) কাছে। বাকী জীবনের উপকরণ সংগৃহীত হল এই সংশ্রব থেকে। এসময়ে তাঁর পাঠ্য পুস্তক ছিল—

পোপ অনুদিত হোমরের ইলিয়দ ও অদিসি,
ড্রাইডেনের ভার্জিল, শেক্সপীয়রের একটি ট্রাজেডি,
মিল্টনের 'প্যারাডাইস লস্ট'
Gay's Fables
Goldsmith's *History of Greece, Rome and Europe*
Russel's *Modern Europe*
Robertson's *Charles V*

এগুলি ছাড়া ডিরোজিও নিজে পড়াতেন ইংরেজী সাহিত্য, Reid, Dugatd Stewart, Brown, Hume-এর দর্শনের বিবিধ অধ্যায়। ডিরোজিও-র প্রসঙ্গে অধিক-বিস্তৃততর আলোচনায় পরে আসছি। তার আগে জানিয়ে রাখি হিন্দু কলেজের পাঠ অসমাপ্ত রেখেই রামগোপালকে চলে যেতে হয়েছিল বাস্তবজীবনের কঠিন সত্যের সঙ্গে পরিচিত হতে—অর্থোপার্জনের অতিপ্রয়োজনীয় জীবনের সন্ধানে। সেকেন্ড ক্লাস পর্যন্ত পড়ে ১৮৩১ খৃীষ্টাব্দে তাঁকে কলেজ ছেড়ে জীবনের বৃহত্তর ক্ষেত্রে আসতে হল।

১ প্রিয়নাথ কর জানিয়েছেন রামগোপালের প্রথমা ভগিনী একটি কন্যা রেখে সহমৃতা হন; দ্বিতীয়া ভগিনীর মৃত্যু হয় এক কন্যা ও একপুত্রের জননী হওয়ার পর; তৃতীয়া ভগিনীর চার

কন্যা ও একটি, পুত্র চতুর্থা ভগিনী (এঁরা সকলেই জ্যেষ্ঠা) একটি পুত্র ও দুটি কন্যা নিয়ে বিধবা হন এবং কনিষ্ঠা ভগিনী ছিলেন বালবিধবা। শেষোক্ত তিন ভগিনী বৈধব্যের পর পিত্রালয়েই বাস করেন।

২ দীনবন্ধু মিত্র তাঁর 'সুরধুনী কাব্যে' এঁর সম্পর্কে লিখেছেন :

নিরপেক্ষ হরচন্দ্র জানা নানা মতে,
সুবিজ্ঞ বিচারপতি ছোট আদালতে।

৩ কেউ কেউ বলেন, গোবিন্দ চন্দ্র নাকি দুটি টাকা ব্যয়ে সম্মত হয়েছিলেন, বাকী তিনটাকার দায়িত্ব নিতে চেয়েছিলেন পিতামহী। রামতনু লাহিড়ী অবশ্য বলেছেন, তাঁর পিতার কোনো সামর্থ্যই ছিলনা his father being too poor to pay all the expenses of his education R. G. Sanyal **Bengal Celebrates** (Rddhi Edition 1976) p. 148

৪ দ্রষ্টব্য H. Shakespeare President of the College, Report for the General Committee for Anglo Indian College, 1832.

৫ দ্রঃ উক্তগ্রন্থ, পৃ ৪৮।

৬ পরে দক্ষিনারঞ্জন মুখোপাধ্যায় নামে খ্যাত।

৭ ইনি সম্ভবতঃ হরলাল বসুর পুত্র নয়। কারণ হরলাল বসুর পুত্র প্রখ্যাত কৈলাসচন্দ্রের জন্ম হয় ১৮২৭ খৃষ্টাব্দে।

৮ অবশ্য অঙ্কে একেবারে ভীষণ কাঁচা ছিলেন।

৯ খুব ভাল আবৃত্তি করতেন পারতেন রামগোপাল। কলেজের পুরস্কার সভায় তিনি একাধিকবার আবৃত্তি করে ছিলেন। দ্রঃ 'আর্য দর্শন' আশ্বিন ১২৯১ সংখ্যা।

# শিক্ষাজীবন

আক্ষরিক অর্থে পাঠজীবনে ছেদ নেমে এলেও, প্রকৃত অর্থে তাঁর শিক্ষাজীবনের শুরু হল এই হিন্দু কলেজের শেষ পর্বে ডিরোজিওর স্নেহ-লালন এবং পালনের ছত্রচ্ছায়ায়। রামগোপালের বর্তমান ছাত্রজীবন বাহান্ন রবিবার পাল পার্বন ছুটির দিন বাদে দশটা-পাঁচটার স্কুলের নিয়মের মধ্যে আবদ্ধ ছিল না। বিদ্যালয়ের বাইরেও জীবন শিক্ষার পাঠ নিতে হয়। ডিরোজিওর সংস্পর্শে এসে হিন্দু কলেজের ছাত্ররা তা জানতেন। ডিরোজিও-এই নামটির মধ্যে কী এক আশ্চর্য জীবনীশক্তি তাঁরা লক্ষ্য করলেন। মাত্র তেইশ বছরের মধ্যেই যাঁর জীবন সমাপ্ত হয়ে গেল। তিনি তাঁর সমস্ত জীবনী শক্তি সঞ্চারিত করে দিয়ে গেলেন তাঁর অনুগামী 'ডিরো-জিয়ান' দের মধ্যে। হিন্দু কলেজের নির্দিষ্ট পাঠসময়ের বাইরে জীবন চর্যার জন্য তিনি ১৮২৮ খ্রীষ্টাব্দ নাগাদ স্থাপন করলেন উনিশ শতকের বিপ্লবী চিন্তার সূতিকা-গার 'অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশন' মানিকতলায় বাবু শ্রীকৃষ্ণসিংহের বাগানবাড়ীতে, (পরে যা ওয়ার্ডস ইনস্টিটিশন নামে পরিচিত হয়)। অদম্য জ্ঞানস্পৃহা নিয়ে এখানে আসতে লাগলেন হরচন্দ্র ঘোষ, কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, রসিককৃষ্ণ মল্লিক, প্যারীচাঁদ মিত্র, রাধানাথ শিকদার, মাধবচন্দ্র মল্লিক প্রভৃতি নবাবঙ্গীয়গণ। এঁদের সঙ্গে এলেন রামগোপালও। ডেভিড হেয়ার আসতেন নিয়মিত। আসতেন বিশপস্ কলেজের অধ্যক্ষ ডঃ মিল, সুপ্রিম কোর্টের বিচারপতি স্যার এডওয়ার্ড রায়ান, বড়লাট বেণ্টিঙ্কের সেক্রেটারী কর্নেল বেনসন, ডবলিউ ডবলিউ বার্ড প্রমুখ বিজ্ঞ ও বিশিষ্ট মানুষেরা। সভার কার্যক্রম নির্ধারণ, নিয়ন্ত্রণ পরিচালনা করতেন স্বয়ং ডিরোজিও। কী আলো-চনা এখানে হত, সে সম্পর্কে ডিরোজিওর ইংরাজী জীবনীকার আমাদের জানিয়েছেন—
No doubt, in the meetings of the Academic Association and in the social circle that gathered round his hospitable table in the old house in Circular Road, subjects were broached and discussed with freedom, which could not have been appro-ached in the class-room. Free-will, free-ordination, fate, faith the sacredness of truth, the highduty of cultivating virtue, and the meanness of vice, the nobility of patriotism, the attributes of God, and the arguments for and against existence of deity as these have been set forth by Hume on the one side, and Reid . . . , Stewart and Brown on the other, the hollowness of

idolatry and the shams of the priesthood, were subjects which stirred to the very depth the young feerless, hopeful hearts of the leading Hindoo youths of Calcutta[১] এই 'young feerless' যুবক গনের একজন প্রধান প্যারীচাঁদ মিত্র ডিরোজিওর সংসর্গের প্রভাব সম্পর্কে মুক্তকণ্ঠে স্বীকার করেছেন, 'Of all the teachers Mr. H.L.V. Derozio gave the greatest impetus to free discussion on all subjects, social, moral and religious. He was himself a free thinker, and possessed aftable manners. He encouraged students to come and open their minds to him. The advanced students of the Hindu College frequently sought for his company during tiffin time, after school hours and at his house. He encouraged everyone to speak out. This led to free exchange of thought and reading of books which otherwise would not have been read. These books were chiefly poetical, metaphysical and religious. আমাদের কী ডক্টর জনসনের ক্লাবের কথা মনে পড়ছে না। বার্ক, গোল্ডস্মিথ, চোফাম বোক্লার্ক, বেনেট লিংটনদের কথা! এই সভায় রামগোপাল এসে শিখলেন তর্কবিদ্যার পাঠ এবং বক্তৃতাদানের কলা কৌশল—যা তাঁকে উত্তরজীবনে বাগ্মী শ্রেষ্ঠ রূপে পরিচিত করেছিল। এই সভায় একদিন বক্তৃতা করছেন—নবাগত এক ইংরেজ বুদ্ধিজীবী সেদিন সভায় উপস্থিত আছেন। ভবিষ্যতে তিনি বাংলার ডেপুটি গভর্নর হয়েছিলেন। সেই উইলিয়াম উইলবারফোর্স বার্ড[৩] (—১৮৫৭) বক্তৃতা শুনে এতো অভিভূত হলেন যে, সভাপতি ডিরোজিওর সহযোগিতায় রামগোপালের সঙ্গে আলাপ করে তবে শান্ত হলেন।

পাশ্চাত্যদর্শনে রামগোপাল কতখানি অধিকার অর্জন করেছিলেন এই সভায় সংযুক্ত থাকার ফলে তার একটি মাত্র উদাহরণ দিলেই পরিমাপ করা যাবে। শিবনাথ শাস্ত্রী লিখেছেন, "একদিন সুবিখ্যাত দর্শনকার ও সুর্কাবিদগের গ্রন্থাবলী পড়িবার সময় রামগোপাল বলিয়া উঠিলেন। "লকের মস্তক প্রবীনের ন্যায় কিন্তু রসনা শিশুর ন্যায়।" অর্থাৎ লক অতি প্রাঞ্জল ভাষাতে গভীর মনোবিজ্ঞানতত্ত্ব সকল প্রকাশ করিয়াছেন। এই উক্তিতে ডিরোজিও অতিশয় সন্তুষ্ট হইয়াছিলেন।"[৪] রামগোপাল অবশ্যই এটি ইংরাজী ভাষায় মন্তব্য করেছিলেন। সেই প্রচলিত অথচ দুষ্প্রাপ্য উক্তিটি ছিল নিম্নরূপ—'Locke has written his conduct of the *understanding* with the head of an old man, but with the tongue of a child[৫]. ডিরোজিওকে হিন্দু কলেজ ছেড়ে যেতে হয়েছিল কতকগুলি ঘোঁয়াটে পূর্বনির্ধারিত কারণে। সে প্রসঙ্গ দীর্ঘতর।[৬] ডিরোজিও চলে গেলেও তাঁর ছাত্রেরা তাঁকে বিদায় দিতে পারেননি। একটি মাত্র তথ্যের উল্লেখ করলে বিষয়টা স্পষ্ট হবে। ডিরোজিও-র চলে যাওয়ার সঙ্গে সঙ্গে হিন্দুকলেজের ছাত্র সংখ্যা কমে ৪১৫ থেকে

৩১৯-এ দাঁড়ায়। ডিরোজিও এরপরে আর বেশিদিন বাঁচেননি। কিন্তু তাঁর আদর্শ ভাবনা চিন্তা বেঁচে রইল ইয়ং বেঙ্গলদের বুকে—*Derozio is dead, Long Live Derozio.*

১ Thomas Edwards, **Henry 'Derozio'**, 1884. P. 32, যোগেশচন্দ্র বাগলের পূর্বোক্ত গ্রন্থে উদ্ধৃত।

২ Pearychand Mittra, **A Biograpical Sketch of Darvid Hare** (Jijnasa Edition, 1979), P. 16।

৩ ইনি ভারতবর্ষে একজন লেখক হিসাবে ১৮০০ খ্রীষ্টাব্দে আসেন। ১৮২৯ এবং ১৮৩৭ খ্রীষ্টাব্দে দুবার তিনি General Committee of Public Instruction-এর সদস্য হন। ১৮৩৯ খ্রীষ্টাব্দে তিনি Council of India-র সদস্য হন এবং ১৮৪০ ও ১৮৪২ খ্রীষ্টাব্দে দুবার বাংলার ডেপুটি গভর্নর পদে বৃত হন। ১৮৪২ খ্রীষ্টাব্দে Council of Education-এর প্রেসিডেন্ট হন ও অবসর গ্রহণান্তে ১৮৪৪ খ্রীষ্টাব্দে ভারতবর্ষ পরিত্যাগ করেন।

৪ শিবনাথশাস্ত্রী, 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ' ( ১৯৫৭ ) পৃষ্ঠা ১১৩।

৫ দ্রঃ Kailashchandra Bose, **A Lecture on the Life of Ramgopal Ghosh,** 1868.

৬ কৌতুহলীরা প্যারীচাঁদ মিত্রের পূর্বোক্ত ডেভিড হেয়ারের ইংরাজী জীবনী এবং কাজী ওদুদ রচিত 'বাংলার জাগরণ' গ্রন্থটি দেখতে পারেন।

# ব্যবসায়ী রামগোপাল

**প্রথম পর্যায়**

রামগোপাল দরিদ্র পিতার সন্তান। এখন বয়স ১৭ পূর্ণ যৌবনাবস্থা। পিতার পাশে এসে না দাঁড়ালে সংসার অচল হয়ে পড়ছে। সুতরাং সেকেণ্ড ক্লাসে উঠে তাঁকে চলে আসতে হল উপার্জনের ক্ষেত্রে। পিতা গোবিন্দচন্দ্র পুত্রের জন্য একটি কর্মের সংস্থান করেছেন। মাইনে বারোটাকা। রামগোপাল রাজী হলেন না। বললেন, টাকা যখন চাই, তখন এতো কম হলে চলবে না। বেশি টাকার চাকরির তিনি চেষ্টা করতে লাগলেন। তাছাড়া যিনি পরে Court of Proprietor-এর সভ্য John Svllivan[১] এর ধন্যবাদ সভায় ভারতবাসীর উচ্চবেতন ও উচ্চ অধিকার লাভের জন্য বিশেষ যুক্তি প্রদর্শন করেছিলেন, তাঁর মতো মানুষের পক্ষে এতো কম বেতনের চাকুরী গ্রহণ করা কি কখনো সম্ভব হতে পারে ?

এমন সময় এমন একটি সমাপতন উপস্থিত হল যার ফলে রামগোপালের ভবিষ্যৎ কর্মজীবন তার উপযুক্ত পথনির্দেশ খুঁজে পেল। এ সময়ে Montifear Joseph নামক জনৈক ইহুদী ব্যবসায়ী পূর্বভারতে বাণিজ্যের কারণে কলিকাতায় এলেন। তাঁর প্রয়োজন হল একজন এদেশীয় ইংরেজি-অভিজ্ঞ বুদ্ধিমান সহকারীর। তিনি এজন্যে Colvin & Co.-এর Thomas Anderson-এর সঙ্গে যোগাযোগ করলেন। অ্যান্ডারসন সাহেব গিয়ে ধরলেন এদেশীয় শিক্ষিত যুবকদের অভিভাবক বিশেষ ডেভিড হেয়ারকে। হেয়ার রামগোপালের দৈন্য এবং চাকরীর প্রয়োজনীয়তা দুই-ই বিশেষভাবে অবগত ছিলেন। আরও জানতেন রামগোপালের বুদ্ধিমত্তা, পরিশ্রমশীলতা ও নিষ্ঠার[২] কথা। তিনি অ্যান্ডারসনের কাছে রামগোপালকে পাঠিয়ে দিলেন তাঁর ব্যক্তিগত সুপারিশসহ। রামগোপালকে অ্যান্ডারসন আগে থেকেই চিনতেন। কারণ তিনিও রামগোপালদের অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশনে মাঝে মাঝে আসতেন। তদুপরি রামগোপাল সুদর্শন এবং তরুণ। খুশী হয়ে তিনি রামগোপালকে মিঃ জোসেফ-এর কাছে পাঠিয়ে দিলেন। বাহ্যতঃ দেখে জোসেফ খুশী হলেন। তবে একবার বাজিয়ে নিতে চাইলেন, একে দিয়ে হবে কিনা সেটা যাচাই করে নিতে চাইলেন। রামগোপালকে তিনি বরাত দিলেন একটি প্রতিবেদন তৈরী করার জন্যে। তিনি 'দেশের উৎপন্ন কাঁচা ও শিল্পজাত বস্তু এবং যে যে স্থানে এ শ্রেণীর যে সকল বিশিষ্ট বস্তু জন্মায়, তাহার যে অংশ দেশের মধ্যে ব্যবহৃত হয় ও যে অংশ রপ্তানী হয়—এক কথায় বাঙ্গালার দেশোৎপন্ন

ক'াচা ও শিল্পজাত বস্তুর তালিকা এবং বাঙ্গালা দেশের রপ্তানীর একটি সম্পূর্ণ বিবরণী প্রস্তুত করিতে বলেন।'' [৩] এবং রামগোপালের সঙ্গে দিলেন 'কয়েক দিস্তা কাগজ এবং একতাড়া হ'াসের কলম।'

এখনও গা থেকে কলেজের গন্ধ যায়নি, কেমন করে তিনি এই প্রতিবেদন তৈরী করবেন? দেশের ক'াচামাল এবং তা থেকে নির্ম্মিত দ্রব্যের একটি জেলাওয়ারী হিসাব তৈরী করতে হবে। তার সঙ্গে জানতে হবে তাদের ভোগযোগ্যতা এবং রপ্তানীর সম্ভাবনাই বা কতটুকু তারও ইঙ্গিত দিতে হবে। রামগোপাল ক'টা দিনের সময় চেয়ে নিলেন জোসেফের কাছে। তারপর থেকে তাঁর সময়ের অধিকাংশ ব্যয়িত হতে থাকল বিচিত্র পুস্তকের পৃষ্ঠা, বহু অভিজ্ঞ ব্যক্তির সান্নিধ্যান, বহু ব্যবসায়ীর অভিজ্ঞতা সন্ধানে। সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত এই গ্রামের ছেলেটি গ্রামজীবনের এক ভিন্নতর উপযোগিতার সন্ধান করতে লাগলেন। ক্ষুধা-তৃষ্ণা ত'ার কাছে অগৌণ হয়ে পড়ল। লক্ষ্মী উদ্যোগী পুরুষের অধীনস্থা হন—বাংলা প্রবাদ। এক গভীর ও বিস্তৃত প্রতিবেদন রচিত হল। জোসেফ এই রিপোর্ট পড়ে চমৎকৃত হলেন। লক্ষ্মী ধরা দিলেন। পঞ্চাশ টাকা [৪] মাইনেতে নিযুক্ত হলেন রামগোপাল। দেশের অর্থনীতি, দেশের সমস্যাকে জানলেন তিনি। জীবনের সঠিক পথের সন্ধান পেলেন রামগোপাল।

মন দিয়ে কাজ করতে লাগলেন রামগোপাল। তাঁর নিষ্ঠাও অধ্যবসায় লক্ষ্য করে নিয়োগকর্তাও খুশী। চাকরিতে ত'ার একধাপ উন্নতিও হল। জোসেফ লক্ষ্য করছিলেন সে সময়ে ব্যবহার্য রং-এর কাঁচামালের অভাব। তখনও রাসায়নিক প্রক্রিয়ায় রং তৈরীর কৌশল আবিস্কৃত হয়নি। আমরা তো সবাই নীল-দর্পণ-এর ইতিহাস জানি। ১৮৬০ খৃষ্টাব্দেও নীল রাসায়নিক প্রক্রিয়ায় আবিস্কৃত হয়নি। ভারতবর্ষের নীলগাছই তখন সারা পৃথিবীর নীলের চাহিদা পূরণ করত। জোসেফ দেখছিলেন লাল রং-এরও সারা পৃথিবী ব্যাপী চাহিদা। বিশেষতঃ 'য়ুরোপবাসিনী রমণীগণের মুখলাবণ্য বর্ধন করিবার জন্য যে গোলাপী (Roge) রুজ ব্যবহৃত হয়' তার রং-এর ক'াচামাল হিসাবে কুসুম ফুলের প্রভূত ব্যবহারের সম্ভাবনা তাঁর মনে জাগল। এ বিষয়ে রামগোপাল সবিশেষ অনুসন্ধান চালিয়ে এক অভূতপূর্ব রিপোর্ট তৈরী করলেন। তখন ঢাকা শহর ও তৎসান্নিহিত অঞ্চলে প্রচুর কুসুম ফুলের চাষ হত রামগোপাল তা লক্ষ্য করে সরো জমিনে তদন্তের জন্য ঢাকা যেতে চাইলেন। জোসেফ-ও তাতে সম্মতি দিলেন। কিন্তু পিতামাতা বাদ সাধলেন। ঢাকা যাওয়ার জন্যে তখন রেলপথ ছিল না (১৮৫৪ খৃষ্টাব্দের আগে ভারতে রেলপথ স্থাপিতই হয়নি), ষ্টীমারের যোগাযোগও ছিল না। একমাত্র যান নৌকা এবং সেই ঠ্যাঙাড়ে ডাকাতের যুগে জলপথে গমনাগমন ছিল বিপদসঙ্কুল। সেই অনিবার্য বিপদের পথে কোন্ পিতামাতা তাঁদের একমাত্র পুনসন্তানকে ঠেলে দিতে পারেন? নির্ভীক যুবক পিতামাতাকে আশ্বস্ত করলেন নানা যুক্তিতর্ক জালে। নিজের উজ্জ্বল ভবিষ্যৎকে তুলে ধরলেন ত'াদের সম্মুখে। পিতামাতাকে

প্রবোধ দিয়ে সেই অনিশ্চয়তারপথে পাড়ি দিলেন রামগোপাল অলক্ষ্যে লক্ষ্মী প্রসন্ন আশীর্বাদ করছিলেন নিশ্চয়ই।

প্রায় চার পাঁচ বছর ঢাকায় কুসুম ফুলের চাষ চালালেন। প্রিয়নাথ কর জানিয়েছেন—'সরকারী কাগজপত্রে প্রকাশ এক বৎসর ঢাকা ও তাহার পারিপার্শ্বিক স্থানগুলিতে দুই লক্ষ টাকার কুসুমফুল বিক্রয় হইয়াছিল।' ঢাকায় পৌঁছেই পাকা ব্যবসায়ীর মত রামগোপাল প্রথমেই প্রধান প্রধান ব্যবসায়ীদের সঙ্গে যোগাযোগ স্থাপন করলেন, ব্যবসার অলিগলির সঙ্গে ঘনিষ্ঠভাবে পরিচিত হলেন এবং স্বীয় বুদ্ধিমত্তাবলে সেখানকার ব্যবসায়ীমহলে নিজের প্রতিপত্তি প্রতিষ্ঠিত করলেন। শুধু কি কুসুম-ফুল? তীক্ষ্ন দৃষ্টিতে তিনি সেখানকার অন্যান্য উৎপন্ন দ্রব্যাদির ভবিষ্যৎ নিরীক্ষণ করতে লাগলেন। ফলে রামগোপালের হিসেবমতো চলে জোসেফ একবছরে দু লক্ষ টাকার মুনাফা করলেন।

কর্মী পুরুষ আলস্যে দিন কাটান না। ঢাকা থেকে ফিরে এসেই রামগোপাল চলে এলেন মেদিনীপুরে। উদ্দেশ্য রেশম চাষের ভবিষ্যৎ সম্পর্কে পর্যালোচন করা। এখানেও যাবার একমাত্র যান নৌকা (এই বিংশশতকেও মেদিনীপুরের কিছু কিছু স্থানে নৌকা ছাড়া যাবার উপায় নেই)। এবং সেই দস্যুভয়। দস্যুরা জলপথে বাধা সৃষ্টি করল না। করল তাঁর অসতকর্তা। রেশম কেনার জন্য নিয়ে গেছেন বেশ কিছু টাকা ঘাটালের কাছে হঠাৎ নৌকা টলমল হয়ে অসাবধানে টাকার তোড়া পড়ে গেল সিলাই নদীর জলে। সিলাই সেখানে এসে মিলেছে রূপনারায়ণের সঙ্গে। সেই রূপনারায়ণ খরস্রোত এবং কুমীর দুই-ই মাঝিমাল্লাদের প্রাণেও আতঙ্ক জাগায়। রামগোপাল বিচলিত হয়ে পড়লেন। মাঝিদের বল্লেন তোমাদের খুশী করে পুরস্কার দেবো, তুলে আনো টাকা। তারা বলল, বাপজান, জান থাকলে অনেক ট্যাকা কামাবো, উ আমরা লারবো। রামগোপালের বুক ও হাতের পেশীতে গোলদীঘির সেই দুর্দান্ত সাতারুটা টগ্‌বগিয়ে জেগে উঠল। মাঝিদের বারণ না মেনে লাফিয়ে পড়লেন জলে। সন্ধানী ডুবুরির মতো বার বার চলে গেলেন নদীর অতলে। 'মমায়ওং এই পৌরুষং' তখন যাঁর একমাত্র মন্ত্র কুমীরের ভয় কি তাঁকে নিরস্ত করতে পারে। অবশেষে টাকার তোড়া তুলে আনলেন জল থেকে মাঝিদের বিস্ফারিত নয়নের সামনে। জীবন-মৃত্যুকে পায়ের ভৃত্য করে এই অসমসাহসী যুবক রেশম কিনে ফিরে এলেন। বিশ্বাসের মূল্য রাখলেন জীবনকে পাশার ঘুঁটিতে রেখে। জোসেফ শুনে হতবাক্। এবারেও তাঁর লাভ হল আশাতীত। পুনশ্চ চলে গেলেন। মুর্শিদাবাদের কাশিমবাজারে। রামগোপাল এখন জহুরী। এখানেও বয়ে নিয়ে এলেন জোসেফের জন্য সাফল্যের চাবিকাঠি।

জোসেফ-ও অকৃতজ্ঞ নন। কলুটোলার হরিমোহন সরকার ছিলেন তাঁর বেনিয়ান। রামগোপালের পদোন্নতি ঘটিয়ে তাঁকে করে দিলেন হরিমোহনের সহকারী। এর মধ্যে স্বদেশে নতুন ব্যবসাপত্তনের কথা ভাবছেলেন জোসেফ, সেজন্য ইউরোপ যাবার উদ্যোগ করতে লাগলেন। যাবার আগে নিয়ম মাফিক ব্যবসার দায়িত্ব হরিমোহনকেই

দিয়ে যাবার কথা। কিন্তু যে মানুষ নিজের জীবন বার বার বিপন্ন করেছেন, যাঁর দৌলতেই জোসেফের এতো রমরমা জোসেফ কি তাঁকে ছাড়া আর কাউকে বিশ্বাস ক'রে এতো বড়ো ব্যবসাটা হাতে তুলে নিয়ে যেতে পারেন। বিশ্বাসরক্ষা রামগোপালের জীবনের মূলমন্ত্র। হিন্দুকলেজের ছাত্র রামগোপাল এবং **Truth was a synonym for a student' (of Hindoo College)**। পরম বিশ্বাসে রামগোপাল তুলে নিলেন ব্যবসার সব দায়িত্ব এবং অধিকতর বিচক্ষণতার সঙ্গে ব্যবসা-পরিচালনা ক'রে জোসেফ ফিরে এলে প্রভূত লাভের পাই-পয়সা বুঝিয়ে দিয়ে নিশ্চিন্ত হলেন। কৃষ্ণদাস পাল সঙ্গত কারণেই লিখেছেন ( হিন্দুপ্যাট্রিয়টে )—**Ramgopal fully justified his masters choice, he conducted business with care and prodence and showed good profits on his return to India** এবং সঙ্গতকারণেই জোসেফ হলেন আন্তরিক খুশী।

**দ্বিতীয় পর্যায়**

জোসেফ ১৮৩৫ খৃীস্টাব্দের মধ্যে ভারতে ফিরে আসেন এবং এর অল্পকালের মধ্যেই তাঁর ব্যবসায়ে নতুন একজন অংশীদার, মিঃ টি এস কেলসল, এসে যোগদান করলেন। রামগোপালেরও পদোন্নতি ঘটল। তিনি এই যুক্ত ব্যবসায়ে বেনিয়ানের ( মুৎসুদ্দি ) পদে উন্নীত হলেন। রামগোপালের পরামর্শক্রমে ব্যবসার উত্তরোত্তর উন্নতি ঘটতে লাগল। তারপর যা হয়ে থাকে। তাই হ'ল। দুটি সমমেরু সম্পন্ন চুম্বকে বিকর্ষণ দেখা দিল। টাকা নিয়ে দুই বন্ধুতে মনান্তর উপস্থিত হল। কেলসলের স্বভাবই ছিল এমনি যে, কারো সঙ্গে তিনি মানিয়ে চলতে পারতেন না। ফলে কিছুদিনের মধ্যেই দুই অংশীদার পৃথকভাবে ব্যবসা করতে আরম্ভ করলেন। মুস্কিল হল রামগোপালের। কারণ দুজনেই তো জেনে নিয়েছেন রামগোপালই তাঁদের লক্ষ্মীর ঘট। দুজনেই টানাটানি করতে লাগলেন। রামগোপাল ব্যবসার ভিতরের খবর জানতেন স্বাভাবিক কারণেই। তিনি লক্ষ্য করলেন এই বিবাদের ফলে আর্থিক দিক থেকে পঙ্গু হয়ে পড়েছেন তুলনামূলকভাবে জোসেফ। বুদ্ধিমান রামগোপাল সময় নষ্ট না করে তাঁর শুভানুধ্যায়ী অ্যান্ডারসনকে সব কথা জানিয়ে পরামর্শ চাইলেন। পরামর্শ চাইলেন পূর্বোক্ত **Colvin & Co.**-এর ইংরাজ বণিকদের কাছে এবং অবশ্যই বাঙালী সুহৃদ্‌গণের কাছেও **Colvin & Co**-এর **Mr. Colvin** এবং **Mr. Ainster** বললেন, কোনো কথা নয়, **T. S. Kelsall**-এ ব্যবসায় সংযুক্ত হও। একই প্রকারের পরামর্শ দিলেন অ্যান্ডারসন এবং অধিকাংশ বন্ধুগণ। তাছাড়া বাঁচারও একটা প্রশ্ন আছে। জোসেফ সম্ভবতঃ দীর্ঘদিন তাঁর পোষকতা করতে সমর্থ হবেন না। সাত পাঁচ ভেবে বিচক্ষণ রামগোপাল **Kelsall**-এর সঙ্গে যোগদান করলেন এখানে তাঁর বিলক্ষণ বেতন বৃদ্ধি হল। পূর্ব

অভিজ্ঞতাবলে এখানেও রামগোপাল তাঁর প্রভুর জন্য প্রভূত লাভের ব্যবস্থা করে দিলেন। এমন মুৎসুদ্দি পেয়ে কেলসলও খুশী।৬ মনে রাখতে হবে বাঙালীর একমাত্র প্রার্থিত চাকুরী কেরাণী কুলের সৃষ্টি এখনও হয়নি। মুৎসুদ্দি একটা সম্মানিত পদ ছিল সেকালে। এবং বহু বাঙালীই এই মুৎসুদ্দির পদ থেকেই নিজেদের ভাগ্য গঠন করেছিলেন। মতিলাল শীলের জীবনী তার প্রকৃষ্ট উদাহরণ।৭ সেকালে নিজে ব্যবসা করাটা অবশ্য আরও সম্মানের বিষয় ছিল (বাঙালী কি অতীত থেকে শিক্ষা গ্রহণ করবে না?)। সে কারণে T. S. Kelsall ও তাঁর ভাই W. S. Kelsall-দের Kelsall & Co. তে যোগদানের সময় রামগোপাল একটি বিশেষ শর্ত করিয়ে নিয়েছিলেন। তিনি বলেছিলেন, কাজকর্ম তিনিই সব করবেন। কিন্তু ঐ মুৎসুদ্দির পদটি নির্দিষ্ট থাকবে তাঁর পিতা গোবিন্দচন্দ্রের নামে। রামগোপালের দূরদর্শিতা দেখে বিস্ময় জাগে। এরই মধ্যে ধীরে ধীরে তিনি স্বনির্ভর হবার শিক্ষা অর্জন করছিলেন। ৪৪ নং ক্লাইভ স্ট্রীটের৮ কেলসল এন্ড কোং-এর অফিসে বসে রামগোপাল তাঁর ভাগ্য নির্মাণ করছিলেন। এদিকে কেলসলের ব্যবসায়ে উত্তরোত্তর শ্রীবৃদ্ধি ঘটেই চলেছে। রামগোপালের বুদ্ধিমত্তার কথা কলকাতার ইংরেজ বণিকমহলে সুপ্রচারিত হয়ে গেছে। বিভিন্ন ব্যবসায়ীরা ব্যবসার পরামর্শের জন্য রামগোপালের কাছে আসেন। M. C. Vicesmith নামক একজন বণিক পরামর্শের জন্য কেলসলের কাছে এলেন। কেলসল রামগোপালের সঙ্গে কথাবার্তা বলতে বললেন। এই কথাবার্তায় এর অভিজ্ঞতা-বিষয়ে কৃষ্ণদাস পাল লিখেছেন — "Mr. Smith was struck at the fund of information which Babu Ramgopal possessed and on returning to his office he remarked to his Banian, that he and others of his class were not better than mere brokers, but the only man among them who was fit to assist the English merchants was Babu Ramgopal Ghosh."

এ সময়ে রামগোপাল থাকতেন কলকাতা থেকে একটু দূরে। কামারহাটী নামক স্থানে।৯ এখানে রয়েছেন Board of Revenue-এর প্রথম দিকের সদস্য Dowdowel রামগোপালের কাজকর্মে কেলসল যেমন তুষ্ট, মিঃ স্মিথ যেমন বিস্মিত তেমনি কেলসল এন্ড কোং-এর সঙ্গে ঘনিষ্ঠভাবে জড়িত প্রখ্যাত দানবীর মতিলাল শীলও মুগ্ধ হয়েছিলেন। এখানে 'রামগোপাল ঘোষ মহাশয়ের সঙ্গে মতিলালের পরিচয় হয়। রামগোপাল তখন তরুণ যুবক কেলসল কোম্পানীর অফিসে সহকারীর কাজ করতেন। জহুরী জহর চেনে রামগোপালকে দেখে ও তাঁর সঙ্গে আলাপ করে শীল মহাশয় তৎক্ষণাৎ বুঝতে পারলেন ইনি একটি রত্ন। ব্যবসায়-ক্ষেত্রে বন্ধুসমাজে রামগোপাল 'রবার্ট' নামে অভিহিত হতেন। মতিলাল প্রকাশ করলেন—রবার্টের ভবিষ্যৎ অতি উজ্জ্বল।১০

মতিলাল শীলের ভবিষ্যৎবাণী সফল হল। কেলসল রামগোপালকে আপনার ব্যবসায়ের একজন অংশীদার করে নিলেন (১৮৪২ খ্রী)। তাঁর প্রতিষ্ঠান এখন Kelsall, 'Ghose & Co.' নামে পরিচিত হল।[১১] বেশ চলল কিছুদিন। রামগোপাল এখন বৃহৎ ধনীসম্প্রদায়ের অন্তর্ভুক্ত তিনিই অফিসের নিয়ন্ত্রক ও পরিচালক। কেলসলের পুরোনো স্বভাব পুনশ্চ মাথা চাড়া দিয়ে উঠল। নিজের ব্যবসার লাভ অন্য কারো হাতে তুলে দিতে তিনি নারাজ। টাকা পয়সা নিয়ে মনোমালিন্য উপস্থিত হল। যার পরিণতি দেখা দিল অনিবার্য বিচ্ছেদে। দুর্বিনীত কেলসল রামগোপালের প্রতি দুর্বিনীত বাক্য প্রয়োগ করতে লাগলেন। রামগোপাল ছেড়ে দেবার পাত্র নন। তরুণ রবার্ট সমানভাবে আঘাত ফিরিয়ে দিলেন কেলসলকে এবং অবশ্যই তা হিন্দু কলেজে শিক্ষিত এক মর্যাদাসম্পন্ন মানুষ হিসেবে। পন্ডিত শিবনাথ শাস্ত্রী লিখেছেন, 'এই বিবাদের সমগ্র কারণ কেহই অবগত নহে। এইমাত্র জানা আছে যে, তিনি মিষ্টর কেলসলের সহিত বিবাদ[১২] করিয়া, ইংরাজ সমাজের রীতি অনুসারে তাঁহার প্রদত্ত সমুদয় উপহার সামগ্রী ফিরাইয়া দিয়া নিজে ঘোষ কোম্পানী ( R. G. Ghose & Co. ) নাম লইয়া স্বতন্ত্রভাবে সওদাগরী কাজ চালাইতে লাগিলেন। ইহা সম্ভবতঃ ১৮৪৮ সালে ঘটিয়াছিল।'[১৩] বস্তুত পক্ষে এই ঘটনা ১৮৪৭ খ্রীষ্টাব্দের মাঝামাঝি সময়ে ঘটেছিল। এ বিষয়ে R.G. Sanyal-এর Bengal Celebrities[১৪] গ্রন্থে উদ্ধৃত রামগোপাল ঘোষ লিখিত পত্রটি সমগ্র উদ্ধার করলেই সব বিষয় স্পষ্ট হয়ে যাবে।

To T.S. Kelsall, Esq.

SIR, Calcutta, July 17th, 1848.

The deep insult contained in your letter received on the 14th instant having been yet recalled, it is impossible for me any longer to retain your presents. I cannot use them ; it would be painful even to keep them. They were valuable only as tokens of regard and friendship. The gift is now off, the charm is gone, and things are reduced to their money value. It affords me therefore a great relief to return the worthless pelf. One word of explanation I must add.

In sending back the diamond ring I have nor emark to make for it is none the worse for wearing. I have had some scruples in returning the same, since it has been worn for several years. I would have readily, if permitted, handed you the original cost of the shawl in Rupees. Aftersome hesitation I return the horse and the Atlas as the former was

gift made jointly with your brother, and the latter with your wife. But as these presents were essentially *yours*, I hope they will pardon my returning you.

When I closed my business connexion with you long ago, you, sir, put a diamond ring on my finger as a token to friendship. The day that I signed the deed of dissolution you shook hands with me with tears in your eyes. It was you, sir, who then declared your belief that you never hoped to be again associated in partnership with one whose connexion should be marked with as much natural good feeling and sympathy as had ever subsisted between you and me. You requested me to see you often as I could. You placed a room at my disposal whenever I might choose to have a resting place in town. Was it a rogue, Mr. Thomas Siddon Kelsall, that you did all this ? And when several months afterwards at your own invitation, Ramgopal Ghose sat at your board and partook of your hospitality, was it a rogue, that you thus introduced to your family and friends ? Was it a rogue, sir, I ask, on whom you respectfully called 6 or 8 months ago, asking advice and assistance regarding your own business ? Was it a rogue whom you offered your best thanks for discovering fraud and irregularities in your establishment ? Did you, sir, seek the mediation of one who had robbed you to help you to make new arrangements for a Banian ? Was it a rogue, sir, whose services you entreated not very many months ago to relieve you of your pecuniary wants ? Was it a rogue, I emphatically ask, to whom you said between 4 and 5 months ago, that he had better come and resume his seat in office if he would but promise work ? Was it one who had repeatedly abused your confidence that only three months ago you read extracts from your English letters containing what you said to be the pith of your home intelligence ? Did he, sir, rob you who, at your solicitation, has repeatedly renewed your promissory notes, knowing as he did from your own statement, you are in difficulties ? Was it only because you had a purpose to gain

that you condescended to address a hardened robber only six weeks ago "My dear Ram Gopal"? This is the man, sir, whom you dared to write on the 14th July (alluding to sundry petty accounts amounting to less than Rs. 5000) that you were perfectly satisfied that this was only another case of robbery to add to those you had before instanced. Shame! Shame ten thousand times repeated shame!...

Yours Sincerely
Ramgopal Ghose

—চিঠিটি বিবিধ তথ্যে ভরা, যথাস্থানে সেগুলি আমরা কাজে লাগাবো। রামগোপালের সঙ্গে এই বিচ্ছেদের অনিবার্য ফল কেলসলকে ভোগ করতে হল—কেলসল এন্ড কোং কিছুদিন পরে অনন্তপথে সদ্গতি লাভ করল।

## তৃতীয় পর্যায়

প্রায় সমস্ত জীবনীকারেরা রামগোপালের পৃথক ব্যবসার বৎসর হিসেবে ১৮৪৮ খ্রীষ্টাব্দকে চিহ্নিত করেছেন। কিন্তু উপযুক্ত চিঠি থেকে স্পষ্ট প্রমাণিত হচ্ছে ১৮৪৭ খ্রীষ্টাব্দের মাঝামাঝি নাগাদ [১৫] রামগোপাল কেলসল এর কাছ থেকে পৃথক হয়ে পড়েন। বিচ্ছিন্নতার পর রামগোপাল পেলেন নগদ দু'লক্ষ টাকা। তাই দিয়ে R.G. Ghóse & Co. স্থাপন করলেন সম্পূর্ণ নিজের উদ্যোগে। তাঁর শুভানুধ্যায়ী অ্যান্ডারসন তখন ইংলন্ডে। সেখান থেকে শুভেচ্ছাবাণী পাঠালেন তাঁদের প্রিয় 'রবার্ট'কে। শুধু তাই নয় তাঁর ভাইপোকে বললেন Colvin & Co.র হ'য়ে ভারতবর্ষে রামগোপালের সহযোগিতায় ইংলন্ডে তাঁর ব্যবসার একটা শাখা খুলতে। সেইমত এই প্রথম একজন ইংলন্ডবাসী ইংরেজ এবং একজন ভারতীয় ব্যবসায়ীর মধ্যে 'house of business' প্রতিষ্ঠিত হল।[১৬] অবশ্য নানাকারণে এই নতুন ব্যবস্থার পত্তন করতে বৎসরাধিক কাল সময় লেগেছিল। শুধু ইংলন্ডেই নয়, ব্যবসায়ের শ্রীবৃদ্ধির সঙ্গে সঙ্গে দূর আকিয়াব (Akyab) ও রেঙ্গুনে স্বীয় ব্যবসার শাখা খুললেন প্রধানতঃ আরাকানী ও বর্মী চাউল আমদানী ও রপ্তানীর ব্যাপারে। ১৮৫৪ খ্রীষ্টাব্দে অল্পদিনের জন্য Mr. Field নামক জনৈক ইংরেজ ব্যবসায়ী তাঁর কাজের অংশীদার হন। পরে আত্মীয় ও বন্ধুদের নিজের প্রতিষ্ঠানে নিয়োগ করতে লাগলেন। ধর্মভীরুতা এবং অশ্রান্ত কর্মানুরাগ তাঁকে বিত্তবান করে তুলল। মৃত্যুর কিছুদিন আগে, কিছু ভাল বুঝে তিনি ব্যাবসায়ের সঙ্গে সম্পর্ক ত্যাগ করলেন। তাঁর কর্মীরা তাতে অংশীদার হলেন। একদল সুদক্ষ বেনিয়ান, মুৎসুদ্দী এবং ব্যবসায়িক মনোভাবাপন্ন বাঙালী নির্মাণ করে ভারতীয় ব্যবসায়ীদের তিনি অনেক উর্ধ্বে স্থাপন করে গেলেন।

প্রশ্ন জাগতে পারে, তাঁর সাফল্যের চাবিকাঠিটি কি ধাতুতে নির্মিত ছিল ? নিষ্ঠা, বিশ্বস্ততা এবং সত্যবাদিতার ধাতুতে সেই সাফল্যের চাবিটি ছিল নির্মিত। কৈলাসচন্দ্র বসু সেটি নিষ্ঠা-বিশ্বাস এবং সত্যাশ্রয়ীতার বহুশত উদাহরণের মধ্যে যে দুটি উদাহরণ দিয়েছেন—তা উদ্ধার করে ব্যবসায়ী রামগোপালের সংক্ষিপ্ত পরিচয় প্রদান সমাপ্ত করি।

ব্যবসায়ী মহলে রামগোপাল তাঁর সত্যনিষ্ঠার জন্য প্রবাদ পুরুষে পরিণত হয়েছিলেন। চন্দ্র-সূর্য তাদের কক্ষপথের পরিবর্তন ঘটাতে পারে, কিন্তু তাঁরা জানতেন, রামগোপাল যদি কোনো ব্যাপারে কথা দেন—তার পরিবর্ত্তন হবে না। রামগোপালের জীবনে এমন একটি বিশেষ ঘটনা ঘটেছিল, যার সুপ্রচুর প্রচার ঘটলে দেবেন্দ্রনাথ ঠাকুরের সততার পাশে আর একটি সমগুরু উদাহরণ সাধারণে জানতে পারতেন। রামগোপালের কীর্তি উত্তরাধিকার বাহিত হয়নি বলে, আমরা অনেকেই সেই ঘটনা জানতে পারিনি। ১৮৪৭ খ্রীষ্টাব্দে তাঁর ব্যবসা একবার রাহুগ্রস্ত হয়েছিল। যে সব ব্যাঙ্কে তাঁর টাকা থাকতো, তাদের অবস্থা সঙ্গীন হয়ে পড়ে। রামগোপাল **'had drawn bills to a large extent on Houses in England, and was doubtful whether they would honoured at maturity. If dishonoured, he would be ruined man**, বন্ধুরা এসে পরামর্শ দিলেন, তোমার এতো সম্পত্তি সব নষ্ট হতে চলেছে। এখনও বেনামী করে দাও, যদি বাঁচতে চাও। শুনে সত্যনিষ্ঠ রামগোপালের সমস্ত স্নায়ু বিদ্রোহী হয়ে উঠল স্পষ্টতঃ তিনি বললেন, তিনি ভিক্ষুক হবেন তবুও তাঁর পাওনাদারদের একটি ছিদামও ঠকাতে পারবেন না এমন হীনকৌশলের সাহায্যে। বললেন, জীবন থাকতে তিনি অসৎ কর্ম্ম করতে পারবেন না ; তাঁর সব বিক্রি করে দিয়ে সব দেনা শোধ করে দেবেন। ইংলন্ডীয় ব্যাংকারগণ কখনও তাঁর দ্বারা প্রতারিত হবার আশঙ্কা করেননি তাঁরা bill গুলি সম্মানের সঙ্গে গ্রহণ করতে লাগলেন। বিলাতে প্রাপ্য টাকার বিলগুলি এবার একে একে আসতে আরম্ভ করল এবং প্রায়-আগত সর্বনাশের হাত থেকে রামগোপাল উদ্ধার পেলেন। নিষ্ঠা ও সততা জয়যুক্ত হল।

—কৈলাসবাবুর দ্বিতীয় উদাহরণটিও কম গুরুত্বপূর্ণ নয়। একদা এক ব্যক্তি রামগোপালের কাছ থেকে কোনো কাগজপত্র না নিয়েই তাঁকে প্রায় লক্ষ টাকা ঋণ দেন। সে কথা শুনতে পেয়ে ধনী ব্যক্তির বন্ধুবান্ধবেরা দারুণ ধমক দিয়ে বললেন, করেছো কি, একটা হাতচিঠেও করে নাওনি। মৃদু হেসে ধনী ব্যক্তি বললেন, রামগোপাল ঘোষ কোন্ পদার্থ দিয়ে তৈরী তা তোমরা জানো না। স্বর্গ যদি স্বর্গচ্যুত হয় রামগোপালের প্রতিজ্ঞা একটুও টলবে না—তোমরা ভেবো না মিছিমিছি। আবার আমাদের মনে পড়ছে—**Truth was a synonym for students.**

১ এ-সম্পর্কে বন্ধু গোবিন্দচন্দ্র বসাককে ২০মে ১৮৪৪ তারিখে লেখা চিঠিতে রামগোপাল লিখেছেন—'...I find by papers just received from England that Mr. Sullivan had presented an address to the court of Proprietors regarding the employment of natives in the Civil Administration of the country. No decision has yet taken place.'

২ রামগোপাল প্রত্যেকদিন বাড়িসিদ্ধ ও ভাত খেয়ে নিয়মিত সময়ের অনেক আগেই প্রতিদিন বিদ্যালয়ে উপস্থিত থাকতেন বলে তিনি 'ব'য়ের' অন্যতম হয়ে পড়ে ডেভিড হেয়ারের দৃষ্টি আকর্ষণ করেছিলেন।

৩ প্রিয়নাথ কর, 'মহাত্মা রামগোপাল ঘোষ', নারায়ণ বৈশাখ ১৩২৭, পৃষ্ঠা ৫৭৩।

৪ টাকার পরিমাণ নিয়ে তিনজন জীবনী লেখক তিনপ্রকার মত দিয়েছেন—R.G. Sanyal লিখেছেন ( Bengal Celebrities, 1976 Ed, pp 150 )—'became a writer under Mr. Joseph on the salary perhaps of Rs. 40 per mensem.' প্রিয়নাথ কর লিখেছেন, ৫০, টাকা। সতীশচন্দ্র মুখোপাধ্যায় লিখেছেন মাইনে ৪০ ( বা ৫০ )। তবে উক্ত রিপোর্ট দাখিল করার জন্য ৫১ পুরস্কার পান।

৫ এই সময়ে Owen Potter নামক জনৈক ব্যক্তিকে কেলসল অংশীদাররূপে গ্রহণ করেন। কিন্তু দু'বছর পরে উভয়ের মধ্যে বিবাদ উপস্থিত হয় এবং মিঃ পটার পৃথকভাবে ব্যবসা করতে থাকেন।

৬ দ্রষ্টব্যঃ নরেন্দ্রনাথ লাহা, সুবর্ণবণিক কথা ও কীর্তি, প্রথমখণ্ড ( ১৯৪০ ), পৃষ্ঠা ৩-৬।

৭ পরে ১৫ নং লালবাজার স্ট্রীটে এই অফিস স্থানান্তরিত হয়।

৮ হিন্দু প্যাট্রিয়টের পূর্বোক্ত সংখ্যা।

৯ কামারহাটি ছাড়া তিনি গোন্দলপাড়া, বরাহনগর এবং কাশীপুরের বিভিন্ন বাগানবাড়ীতে বাস করেছেন। এই প্রসঙ্গে বন্ধু গোবিন্দচন্দ্র বসাককে লেখা একটি চিঠির উল্লেখ অপ্রাসঙ্গিক হবে না।

8 miles to the North of Calcutta
16th June, 1839, Sunday.

MY DEAR GOBIND,

Here I am at a beautiful place on the banks of the River in the Company of sweet Tonoo (Babu Ram Tonoo Lahiry and 'removed from busy life's bewildered ways.' Turton, Dr. Bromby and Mr. Smith of the Sudder Court and other bigwigs have occupied this garden before, and it is well-known under the name of the Kamarhatty Groves. Since the beginning of the last month I have had a bad health though not actually laid up and I came down here last night in the hope of improving my health by a fortnights stay, though I must arrange to attend my office from to-morrow...

Eversyour affectionately
RAMGOPAL GHOSE.

১০ বীরেন্দ্রনাথ ঘোষ, 'স্বর্গীয় মতিলালশীল' ভারতবর্ষ, জৈষ্ঠ ১৩৩৮। পৃষ্ঠা ৯৯৪-৯৬।

১১ এই প্রথম একজন ইংরেজ ব্যবসায়ী একজন বাঙালীকে অংশীদার হিসেবে গ্রহণ করলেন। Car Tagore & Coy'-তে এর বিপরীত ব্যাপার ঘটেছিল—সেখানে একজন বাঙালীই একজন ইংরেজকে অংশীদার করেছিলেন। রামগোপালের নিপুণতায় এই কোম্পানির

কমপক্ষে ষাট লক্ষাধিক মুদ্রার জিনিষপত্রে ভর্তি থাকতো। Calcutta Review (1868) এ বিষয়ে লিখেছিলেন— 'In consequence of good connection made in Engl ind the firm did business to a large extent and very succes-fully. The godowns always contained metals and piece goods worth no less than Sixty Lakhs of Rupees. The real working man of the house was Ram Gopal Ghose and it was then something novel to see a native of Bengal occupying a high position in the firm ordering his English assistants to carry out his directions in the different stages of a ramified business in a large counting house. It was, we repeat, a sight to see a Hindu Correcting drafts of letters prepared by English assistants and giving those assistants clear directions as to what they were required to do in the correspondence and other departments'. বাস্তবিকই নয়নমনোহর গর্ব করার মতো দৃশ্য।

১২ অথচ ১৮৪৩ খৃীষ্টাব্দের ১০ই আগষ্ট যখন কেল্‌সল বিলাত যান তখন তাঁর ব্যবসায়ের সমস্ত দায়িত্ব রামগোপালকে দিয়ে যান। রামগোপাল পূর্ববৎ সততার সঙ্গে সমস্ত দায়িত্ব পালন করেন।

১৩ শিবনাথ শাস্ত্রী 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ' (নিজ সংস্করণ ১৯৫৭) পৃষ্ঠা ১২৪-২৫।

১৪ 'ঋদ্ধি' সংস্করণ ১৯৭৬ পৃষ্ঠা ১৫১-৫২।

১৫ প্রিয়নাথ কর লিখেছেন এপ্রিল ১৮৪৭ মাসে, নারায়ণ আষাঢ় ১৩২৭, পৃষ্ঠা ৮০৯.

১৬ মনে হতে পারে ১৮৪৮ এর পরই রামগোপাল ইংলণ্ডে ব্যবসায় পত্তন করেন। বস্তুতঃ পক্ষে তা নয়। ১৮৩৯ খৃীষ্টাব্দ নাগাদ তিনি নিজে এ বিষয়ে উদ্যোগ গ্রহণ করে ইংলণ্ডে ব্যবসায় পত্তন করেন। ২৪ নভেম্বর ১৮৩৯ তারিখে বন্ধু গোবিন্দচন্দ্রকে লেখা একটি পত্রে বাণিজ্য প্রেমী রামগোপাল লিখেছিলেন, 'All our friends are quite well. Babu Kalachand (Sett) Tara Chand (Chakerbutty), Peary (Chand Mitter), Rusik (Krishna Mullick), Madhab Chunder Mullick, his nephew Bholanath have all turned their attention to trading. And I am very happy to say some if them have made very fair profits am also thankful to say that **my own trading operations with England have been very successful.** Should I be equally successful for 2 or 3 years more I will give up the business of my employer and become an independant merchant—an honourable profession the pospect of which thrills me with delight.'

# শিক্ষাজীবন অনন্যতর

ব্যবসায়ীর জীবন[1] সত্ত্বেও, বস্তুতপক্ষে, রামগোপালের ছাত্রজীবন এখনও সমাপ্ত হয়নি। জীবনের বাহ্যিক প্রয়োজন মেটানোর সঙ্গে সঙ্গে মানসিক ক্ষুধার অন্নসংগ্রহও যে অত্যাবশ্যক অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশনের সদস্য রামগোপাল তা' কোনোদিন বিস্মৃত হননি। নানা কর্মব্যস্ততার মধ্যেও তিনি আত্মিক আহার্যের সন্ধানেও নিজেকে নিযুক্ত করেছিলেন। এদিক থেকেও তিনি যথার্থ ডিরোজিয়ান। সেকারণে অফিসের বিচিত্র কর্মের মধ্যেও তিনি পড়তেন ভারতবর্ষ ও ইংলণ্ডের ইতিহাস, পাশ্চাত্য সাহিত্যের বিভিন্ন কাব্যাদি এবং তাঁর প্রিয় মনোবিজ্ঞান—মেটা-ফিজিক্স। যখনই সুযোগ পেতেন বন্ধুদের সঙ্গেও তা নিয়ে আলোচনা করতেন। শেক্সপীয়রের নাটকাবলী সম্পর্কে তাঁর উৎসাহের অবধি ছিল না—অবকাশকালে উচ্চকণ্ঠে নাটকাবলীর বিশেষ বিশেষ অংশ আবৃত্তি করতেন। বন্ধুরা বাড়ীতে জমায়েত হলেই সেই সব কাব্য-নাটকের রসগ্রাহী সমালোচনা করতেন। শুধু তাই নয়, শনিবারের অফিসের বিরামের দিনে[2] গৃহের বিশ্রামের চেয়ে হিন্দু কলেজের উচ্চশ্রেণীর ছাত্রগণের সঙ্গে কিছুমাত্র কুণ্ঠিত না হয়ে ইংরেজী সাহিত্যের আলোচনা করতেন—এমনই ছিল তাঁর জ্ঞানের জন্য ক্ষুধা। রামগোপাল যখন হিন্দু কলেজে পড়তেন তখন ডিরোজিও সমেত প্রায় চৌদ্দজন শিক্ষক ছিলেন। এঁদের মধ্যে ডিরোজিও ব্যতিরেকে মিঃ হ্যালিফ্যাক্স এবং মিঃ স্পীড নামক শিক্ষকদ্বয় রামগোপালকে অত্যন্ত ভালবাসতেন। মিঃ স্পীড অন্যান্য শিক্ষনীয় বিষয়ের মধ্যে বানানের শুদ্ধতা সম্পর্কে ছাত্রদের মনোযোগ অধিক পরিমাণে আকর্ষণ করতেন। তিনি বলতেন 'একটি মাত্র বর্ণাশুদ্ধি দ্বারা সুপণ্ডিতেরও সাহিত্যে অখ্যাতি হইতে পারে।' সুতরাং শনিবারের অবকাশটির কিছু অংশ তিনি নির্ভুল বানান শেখার জন্য দান করতেন—মিঃ স্পীডের ক্লাসে গিয়ে ছাত্রদের সঙ্গে একাসনে বসে।

### সাধারণ জ্ঞানোপার্জিকা সভা

জ্ঞানের জন্য এই তৃষ্ণাই তাঁকে নতুনতর একাধিক সভাস্থাপনে উদ্যোগী করে তুলেছিল। 'অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশনে'র মতই আরও দুটি সভা রামগোপাল ও তাঁর বন্ধুরা স্থাপন করলেন। এদের নাম হল Epistolary Association[3] এবং Circulating Library. সভাদুটি পরিচালিত হত প্রধানতঃ রামগোপাল এবং রামতনু লাহিড়ীর তত্ত্বাবধানে। কিন্তু এই সভাগুলি তাঁদের মনের ক্ষুধার রসদ জোগাতে পারছিল না বলে আরও একটি গুরুত্বপূর্ণ সভাস্থাপনের কথা তাঁরা

ভাবছিলেন। 'অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশন' অবশ্য এখনও জীবিত। ডিরোজিও-র পদত্যাগের পর ডেভিড হেয়ার এই সভার সভাপতি হন। কিন্তু এই সভা এখন অনেক নিস্তেজ হয়ে পড়েছে, একথা রামগোপালের একটি চিঠি[৪] থেকে জানতে পারি—**The last meeting of the A.A. (Academic Association), was held yesterday night, and we fortunately had a discussion which took place after three successive meetings having failed. The attendance was thin and the speaking very ordinary. I have little hope of the revival of the palmy days of this Association**[৫]. এমন একটি পরিস্থিতি লক্ষ্য করেই রামগোপাল প্রমুখেরা ইতোমধ্যেই একটি অন্যতর সভা—সাধারণ জ্ঞানোপার্জিকা সভা (ইংরেজি নাম **Society for the Acquisition of General Knowledge**) স্থাপন করেছিলেন এই উদ্দেশ্যে একটি বিজ্ঞপ্তিপত্র তারিনীচরণ বন্দ্যোপাধ্যায়, রামগোপাল ঘোষ, রামতনু লাহিড়ী, তারাচাঁদ চক্রবর্তী এবং রাজকৃষ্ণ দে-র দ্বারা স্বাক্ষরিত হয়ে তৎকালীন নব্যশিক্ষিত যুবক এবং সমস্ত দেশীয় বিদ্যালয়ের সর্বশ্রেণীর ছাত্রগণের মধ্যে বিতরিত হয়েছিল।

গুরুত্বপূর্ণ বিবেচনা করে এই বিজ্ঞপ্তি পত্রটি[৬] এখানে তুলে দিলাম।

**Country men,**

**Though humilating be the confession, yet we cannot for a moment deny the truth of the remark so often made by many able and intelligent Europeans, who were by no means inimical to the cause of native improvement, that in no one department of learning are our acquirements otherwise than extremely superficial. We need only examine ourselves in order to be convinced of the justice of the remark. After the ground-work of our mental improvement has been laid in the school, and the school tution seldom does more, we enter in to the world and never think of building a solid super, structure. The fate of our Debating Associations, most of which are now extinct, while not one is in flourishing condition, as well as the puerile character of the native productions that appear in the periodical publications are lamentable proofs of this sad neglect. If a tree is to be known by its fruits, where, with but one or two solitary exceptions, are the fruits, to which we can point with pride and satisfaction, as manifesting any degree of intellectual energy or extent**

learing. We have never sincerely regretted the want of an institution which should be the means of promoting frequent mutual intercourse among the educated Hindoos, and of exciting an emulation for mental exellence. There is at present no occasion whereby we ever called upon to congregate on an extensive scale, for the purpose of mutual improvement and whence we may receive on impetus for applying ourselves to useful studies. Is it not then desirable to unite in such a laudable pursuit by which the bonds of fellowship may be strengthened, the acquisition of knowledge promoted and the sphere of our usefulness extended ?

With a view therefore to create in ourselves a determined and well regulated love of study, which will lead us to dive deeper than the mere surface of learning and enable us to acquire a respectable knowledge on matters of general and more specially of local interest, we have thought it expedient to invite you to meet in order to consider the proposal of establishing an institution which in our humble opinion is eminently calculated not only to effect this great end, but likely to promote mutual good feeling and union–an object of no less importance. We can not, of course, within the limits of a circular give a detailed account of the plan we propose to lay before you, but allow us to state the following briefoutline.

Such members of the proposed society as may be willing should undertake to deliver at the meetings written or verbal discourse on subjects suited to their respective tastes at such times as may be previously fixed by them with a view to their convenience and to the degree of research and attention which the subject may require, and if they should fail without satisfactory reason to fulfill their pledges, they will be liable to pay a pecuniary fine. The purpose of this circular is to call a general meeting to consider of the propriety of establishing the proposed institution and to arrange the details.

It is at this General Meeting, Gentlemen, that we most earnestly solicit your attendance. We must be well aware that

the success of a public object like the one we propose must depend on the degree of cordial cooperation we may receive from the members of our community. We can not believe that in such a cause coldness will be manifested by any person that entertains the least regard for his own improvement or breaths any love for his own country, and we flatter ourselves with the hope that we shall meet with your hearty support in a proposal, which none can look upon with indifference unless lost to all sense of duty or sunk in apathy. Those who may from circumstances be unable to take an active share in our proceedings can at least counterance the object by their presence, for which they may be assured of our thanks.

We have through the kindness of Baboo Ramcomul Sen, Secretary to the Sanskrit College, obtained permission to use the Sanskrit College Hall for our meeting where precisely at 7 O'clock p.m. on Monday the 12th March next we earnestly introat and hope that everyone of you, Gentlemen, will have the goodness to try your best to be present.

Tariney Churn Banerjee
Ramgopaul Ghose,
Ramtonoo Lahiry,
Tara Chand Chuckerbuttee
Rajkrishna Day

Catcutta
January 20,1838.

এই অনুষ্ঠানপত্রের অনুক্রম হিসাবে ১২ মার্চ ১৮৩৮ তারিখের নির্দিষ্ট দিনে অন্যূন তিনশো ব্যক্তির উপস্থিতিতে এই 'সাধারণ জ্ঞানোপার্জিকা সভা' স্থাপিত হয়।৭ এই অধিবেশনে রামগোপালের বক্তৃতা করার কথা ছিল ; কিন্তু তাঁর একটি শিশু-পুত্রের এদিন মৃত্যু হয় বলে তিনি সভায় উপস্থিত থাকতে পারেননি। অবশ্য সভায় যে কার্যকরী সমিতি গঠিত হয় তাতে তিনি সহকারী সভাপতি নির্বাচিত হন ( সভাপতি—তারাচাঁদ চক্রবর্তী ; অন্য আর একজন সহকারী সভাপতি কালাচাঁদ শেঠ ; সম্পাদক—রামতনু লাহিড়ী এবং প্যারীচাঁদ মিত্র ; সমিতির সদস্য নির্বাচিত হন—কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, রসিকলাল সেন, তারিণীচরণ বন্দ্যোপাধ্যায়, প্যারী-মোহন বসু এবং মাধবচন্দ্র মল্লিক। শেষোক্ত ব্যক্তি অবশ্য অচিরে কর্মসমিতি থেকে পদত্যাগ করেন। ডেভিড হেয়ার অনারারি ভিজিটর নিযুক্ত হন। এই সভার প্রথম অধিবেশন বসে ১৬ মে ১৮৩৮ তারিখে )।

রামগোপাল এই সভার উৎসাহী সদস্যগণের অন্যতম[৮] ছিলেন। তিনিই প্রখ্যাত বাগ্মী জর্জ টমসনকে এই সভায় আমন্ত্রণ করে নিয়ে আসেন—যার ফলে হিন্দু সমাজে নতুন চিন্তা ভাবনার সূত্রপাত হয়। এই সভায় সদস্য গণ অন্যূন ১৪টি বক্তৃতা দেন।[৯] কিন্তু বিস্ময়ের সঙ্গে লক্ষ্য করেছি রামগোপালের নাম এর মধ্যে নেই। সম্ভবতঃ তিনি এই ধরনের কোনো গবেষণামূলক বক্তৃতা দেননি।[১০]

এই সভা থেকেই আরও একটি সভা প্রধানতঃ রাজনৈতিক উদ্দেশ্য সফল করার জন্য প্রতিষ্ঠিত হয়, নাম—'বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি'। এবং একটি প্রখ্যাত পত্রিকা 'বেঙ্গল স্পেকটেটর' এর মুখপত্র রূপে আবির্ভূত হয়। এর কথা সাংবাদিক রামগোপাল প্রসঙ্গে আলোচনা করছি।

১ মাঝখানে একটি পর্বের উল্লেখ নিতান্ত অপ্রাসঙ্গিক হবে না। নিজের ব্যবসায় স্থাপনের উদ্যোগপর্বে যখন তিনি বিলাতে Colvin & Co. এর সঙ্গে চিঠিপত্র মাধ্যমে যোগাযোগ স্থাপন করে যাচ্ছিলেন এবং সে সময়ে ডাক ব্যবস্থার বিলম্বের কারণে যখন এব্যাপারে প্রায় বছর খানেক সময় নষ্ট হয় তখন তিনি ভেবেছিলেন যে বিলাত গিয়ে ব্যারিস্টার হয়ে আসবেন। অ্যান্ডারসন লিখেছিলেন, তা মন্দ হবে না। তবে ব্যবসারই হচ্ছে রামগোপালের নির্দিষ্ট পথ। বস্তুতপক্ষে, আইন বিষয়ে তিনি দক্ষও ছিলেন না এবং ব্যবসায়ে তাঁর একটা সহজ প্রবণতা ছিল।

২ যোসেফ ইহুদী ছিলেন বলে শনিবার তাঁর অফিসের পূর্ণ কর্মবিরতি থাকত।

৩ এই সভা সম্পর্কে রামগোপাল বন্ধু গোবিন্দচন্দ্রকে ১৪ জানুয়ারি ১৮৩৯ তারিখে লিখেছিলেন—'The Epistolary Association may, I think, be revived, if a few of our friends will exert themselves. When I have more leisure on hand I shall see what can be done. At present I am very busy, having just taken up the business of another Liverpool House that was offered to me'...১২.৮.৩৮ তারিখের চিঠিতে তিনি লিখেছেন—'Well then I will tell you that we formed an Epistolary Association i.e. writing letters to each other, and circulating them among the members. Several good letters have already appeared and the utmost freedom of discussion is allowed upon the merits of these epistles.'

৪ গোবিন্দচন্দ্র বসাককে লিখিত ৩১ মার্চ ১৮৩৯ তারিখের চিঠি।

৫ ১২ই আগস্ট ১৮৩৮ তারিখের একটি চিঠিতে অনুরূপ মন্তব্য রয়েছে—'The Academic is getting on very miserably, and I should not be surprised if in one of these days it be systemetically abolished. What a pity it is that this old and cherised institution of our school-days should be thus suffered to die through the indifference of the miscalled educated natives.'

৬ এটি 'Selection of Discourses Delivered at the Meetings of Society for the Acquisition of General Knowledge, Vol. 1. (1840) গ্রন্থে উদ্ধৃত।

৭ প্যারীচাঁদ মিত্র এই প্রসঙ্গে লিখেছেন, 'On the 12th March 1838, in compliance with the requisition of Ramgopaul Ghose, Tarachand Chuckerburtee, Ramtonoo Lahiree and others a meeting of the Hindu Gentlemen was held at the Sanscrit College, and the Society of the Acquisition of General Knowledge established with the object of promoting mutual improvement' .. দ্রঃ A Biographical Sketch of David Hare (Jijyansa edn 1979) pp 61-62.

১২ আগস্ট ১৮৩৮ তারিখে গোবিন্দচন্দ্র বসাককে লেখা চিঠিতে রামগোপাল লিখেছেন—
' ..At the last meeting of our society one discourse on Commerce by Guru Churn Dutt was read. It did not display much ability. I am glad at the prospect of having your account of Chittagong at an early date. The kind of commuications will above all make our society interesting in the eyes of Europeans...
I think you will be very much disappointed, if you suppose that more time the leading members of our Society take, the better will, their production. They are very idle and apathetic (myself included), and I do not know if they will ever mend. Peary Mitter has been preparing himself, and will perhaps make his appearence before long You wish to know if the Secretary wrote in the Daily Intelligencer under the signature of a member of the S.A.G.K. The first letter was mine, and the second I do not know whose.' এই সম্পর্কে তাঁর আর একটি ১৭মে ১৮৩৭ তারিখের চিঠি এইগ্রন্থের চিঠিপত্র অংশে দ্রষ্টব্য।

৯ তালিকা দ্রষ্টব্য পূর্বোক্ত গ্রন্থ পৃষ্ঠা ৬২।

১০ তবে বেঙ্গল হরকরা ২ ও ৩রা মার্চ ১৮৪৩ সংখ্যায় রামগোপালের দুটি মারাত্মক বক্তৃতার উল্লেখ করেছে। এই বক্তৃতা রিচার্ডসনের ব্যবহারের প্রতিবাদে প্রদত্ত হয়েছিল এবং ফ্রেন্ডস অফ ইন্ডিয়া মন্তব্য করেছিল—'বাটাভিয়া ও সামারঙে ( যবদ্বীপ ) এরূপ বক্তৃতা করা হইলে বক্তাকে নিদেনপক্ষে নির্বাসন দন্ডেও দন্ডিত করা হইত।'—ডঃ যোগেশ চন্দ্র বাগল, 'জাতিবৈর' ( ১৩৫৩ ) পৃঃ ৬৩।

# সাংবাদিক রামগোপাল

উনিশ শতকের তৃতীয় দশকে 'ইয়ংবেঙ্গল' গোষ্ঠীর মুখপত্র হিসাবে সমধিক পরিচিত হয়ে উঠেছিল 'জ্ঞানান্বেষণ' পত্রিকা।[১] গৌরীশঙ্কর তর্কবাগীশের প্রত্যক্ষ সহযোগিতায় সম্পাদক দক্ষিণানন্দ মুখোপাধ্যায়ের ( পরে দক্ষিণারঞ্জন ) এই পত্রিকায় তৎকালীন উন্নতিশীল যুবমানসের খোরাক বহন করে চলেছিলেন। পরে রসিককৃষ্ণ মল্লিক ও মাধবচন্দ্র মল্লিক এই পত্রিকা পরিচালনায় প্রধান ভূমিকা গ্রহণ করেন। রামগোপাল ঘোষও এই পত্রিকার সঙ্গে বিশেষভাবে সংযুক্ত ছিলেন। ১৮ জুন ১৮৩১ খ্রীষ্টাব্দে প্রথম প্রকাশিত এই পত্রিকা প্রধান রূপে বাংলাভাষা চর্চার বাহন হয়ে আসছিল। ১৮৩৩ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসের বিজ্ঞাপনানুসারে এই পত্রিকা দ্বিভাষিক হয়ে পড়ে প্রধানত য়ুরোপীয়গণের কাছ পর্যন্ত তাঁদের বক্তব্যকে পৌঁছে দিতে। যেমন হিন্দুদের পূজাপার্বণের ছুটির সমসাময়িক আন্দোলনকে এই পত্রিকা সমর্থন জ্ঞাপন করে। এই পত্রিকায় রামগোপাল 'সিভিস' ( Civis ) ছদ্মনামে রাজনৈতিক এবং এদেশীয় ব্যবসা-বাণিজ্য সম্পর্কিত প্রায় নিয়মিত প্রবন্ধাদি রচনা করতেন। 'ভারতবর্ষের এক প্রদেশ থেকে অন্যপ্রদেশে শিল্পজাত দ্রব্যাদির স্থানান্তর করিতে হইলে তখন একপ্রকার Tax বা শুল্ক দিতে হইত।' এর ফলে এই দরিদ্র দেশে অহেতুক মূল্যবৃদ্ধি ঘটত। বারংবার এই অযৌক্তিক প্রথা দূরীকরণের জন্য রামগোপাল জ্ঞানান্বেষণে প্রবন্ধ লিখতে থাকেন। দেশের সর্বত্র অবাধ পণ্য চলাচলের জন্য তাঁর প্রদর্শিত যুক্তি সরকার মেনে নেন এবং ঐ শুল্ক প্রত্যাহার করে নেন।

শুধুমাত্র রচনাপ্রকাশ নয়, এই পত্রিকার প্রকাশ ধারাবাহিকতা সম্পর্কেও তাঁর উদ্বেগের অবধিমাত্র ছিল না। ১৮৩১ খ্রীষ্টাব্দ থেকে তারক চন্দ্র বসুই এই পত্রিকার সম্পাদনা সূত্রে জড়িত ছিলেন। ইনি হুগলীতে ডেপুটি কালেকটারের পদে নিযুক্ত হলে, রামগোপাল এই পত্রিকার ভবিষ্যৎ সম্পাদক কে হবেন সে বিষয়ে চিন্তিত হয়ে পড়েন। ২১ সেপ্টেম্বর ১৮৩৫ তারিখে গোবিন্দচন্দ্র বসাককে লেখা একটি চিঠিতে এই অকৃত্রিম উদ্বেগ প্রকাশ করে রামগোপাল লিখেছেন, 'Rusik ( Kristo Mullick) is coming to Calcutta. Ram Tonoo (Lahiry) is gone home. Taruck, the Principal Editor of *Gy..nanashun* has been lucky enongh to get a Deputy Collectorship of Hooghly. I wonder who will carry on the paper now.' যাই হোক, রসিককৃষ্ণের পর দক্ষিণানন্দ পুনশ্চ এর ভার গ্রহণ করেন। এ বিষয়ে রামগোপাল ৯ জুলাই ১৮৩৭ তারিখের একটি চিঠিতে লিখেছেন,

'MY DEAR GOBIND,
I am glad to hear you are come. I shall try to see you before long. Will you have to go back to Hooghly before you are finally settled here. I have a great deal to tell you about the *Gynanashun* which after this week will go into the hands of Babu Dukhina (Runjan Mukherjee).
This being the last time that I shall have to ask you to write in the *Gynanashun*, pray send me something good. You may pen a small article giving the particulars of Martin's conduct at Hooghly.' সম্ভবতঃ ৯ জুলাই-এর পরবর্তী কয়েকদিনের মধ্যেই রসিককৃষ্ণ জ্ঞানান্বেষণের সম্পাদকত্ব ত্যাগ করলে দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায় প্যারীচাঁদ মিত্রের সহযোগিতায় ২৪ নভেম্বর ১৮৩৯ খ্রীষ্টাব্দ পর্যন্ত এর সম্পাদকতা করেন। কিন্তু কিছু কালের মধ্যেই কর্মানুরোধে তাঁকে এই ভার ত্যাগ করতে হয় এবং 'জ্ঞানান্বেষণ' সম্পাদনার ভার অগোণে রামগোপালের ওপর এসে পড়ে। এই দায়িত্ব সম্পর্কে রামগোপাল ২৪ নভেম্বর ১৮৩৯ তারিখের একটি চিঠিতে চট্টগ্রামের সুলতানপুরে অবস্থিত বন্ধু গোবিন্দচন্দ্রকে লিখছেন—'I should mention to you before I conclude that a meeting of a few so select friends lately held in my house at the request of Babu Ram Chunder Mitter and Horo Mohun Chatterjee the present conductors of the '*Gyananasun*, to take into consideration different points connected with the management of that paper. I was requested to take up the editorial management of it. I have not yet acceded to the proposal, and I think, there are weighty reasons for declining it. I have little leisure and less ability to conduct it, and the consequence is, I will feel it to be a great bore. And unless it can be better managed than it is at present, it is not worthwhile to take it up. But after all, should the paper devolve upon my hands you may be sure to be constantly bothered by me for contributions. Infact it is the hope of being largely supplied with news by you that sometimes induces me to change my mind. And I am quite sure that I have no mofusil correspondent who will more ably and more cheerfully respond to my call.' রামগোপাল প্রকৃতপক্ষে এই পত্রিকা সম্পাদনা করেছিলেন কিনা তার প্রত্যক্ষ প্রমাণ অনুপস্থিত। তবে জ্ঞানান্বেষণে তিনি নিজে সম্পাদকীয় লিখেছিলেন তার প্রমাণ আছে। ১৮৬০ খ্রীষ্টাব্দের ১৩ জুন

ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন মি. চার্লস ট্রেভেলিয়ান ( Charles Trevelyan ) এর প্রশংসা করে যে প্রস্তাব গ্রহণ করেন, সেই সভায় রামগোপাল প্রসঙ্গক্রমে বলেন যে, তিনি অনেক আগেই 'জ্ঞানান্বেষণ' পত্রিকায় নগরকর অব্যাহতির বিষয়ে মিঃ ট্রেভেলিয়ানের প্রশংসা করে সম্পাদকীয় রচনা করেছিলেন ....**Baboo Ramgopaul Ghosh observed that he seconded Sir Charles in a small way by writing editorials in the *Guyananashun* newspaper on the subject.**[৩] রামগোপাল যে পত্রিকাটির সর্ব দায়িত্ব গ্রহণ করেছিলেন ২৮ ডিসেম্বর ১৮৩৯ তারিখে লিখিত তাঁর দৈনিকলিপিতে[৪] সে সম্পর্কে লিখেছেন, **'The year is now drawing to close, and I am purporting to review the journal which I have kept during the greater part of the presen year. I find that it is pretty regularly kept up from 1st April 1839. On the 1st January 1839, the social meeting of some of my nearest and dearest friends took place at my house, and after dinner we got up and made speeches. I recollect, Hury, and Ram Tonoo Lahiry spoke on the occasion. This speechifying propensity infected me, and I knew, one thing that I urged in my speech was the importance of keeping a journal. I have subsequently been confirmed in this opinion by observing this system of watching time producing on the charac.er of two of England's best men, I allude to William Roscoe of Liverpool, and William Wilberforce, the emancipator of West Indian slaves, whose life is written by their respective sons, I have lately been reading....'**

যাইহোক, রামগোপালের আশংকাকে সত্য প্রমাণিত করে 'জ্ঞানান্বেষণ' ১৮৪০ খ্রীস্টাব্দের নভেম্বর মাসের মধ্যে প্রাকৃতিক মৃত্যু বরণ করে নেয়।[৫]

## বেঙ্গল স্পেক্টেটর

জ্ঞানান্বেষণের' প্রচার রহিত হলে রামগোপাল প্যারীচাঁদ মিত্র প্রভৃতি সুহৃদ্‌গণের সহায়তায় নতুন একটি পত্রিকা প্রকাশের আয়োজন করেন। তিনি বরাবরই একটি পত্রিকার প্রয়োজন বোধ করে আসছিলেন যেমন অ্যাকাডেমিক, সাধারণ জ্ঞানোপার্জিকা সভা, এপিস্‌টোলারি অ্যাসোসিয়েশন প্রভৃতির গুরুত্ব তিনি পূর্বাপর অনুভব করে আসছিলেন। তিনি বুঝতে পেরেছিলেন, নতুন যে কাঠামোর আগমন অনিবার্য হয়ে পড়েছে, তার স্বরূপকে দেশীয় এবং বিদেশীয়—উভয় জাতির কাছে তুলে ধরা একান্ত প্রয়োজন। এবং সেই স্বরূপ প্রচারের শ্রেষ্ঠ মাধ্যম হ'ল সংবাদপত্র।

সমাচারদর্পণ যখন রহিত হয়। তখনও এটিকে পুনঃপ্রকাশের জন্য তিনি আন্তরিক তাগিদ অনুভব করেছিলেন। কিন্তু তা যদি না করা হয়, তবে অন্য একটি পত্রিকা প্রকাশের কথাও তিনি ভাবছিলেন। এ-সম্পর্কে ১০ জানুয়ারি ১৮৪২ তারিখে তিনি বন্ধু গোবিন্দচন্দ্রকে লিখেছেন,—

My Dear Gobind,

Calcutta, 10th January, 1842.

....The necessity of establishing a paper I had long been convinced of, and I have never failed to agitate the subject on all suitable occasions, and when I heard of the extinction of the Durpan, I have viewed it in the same light as you have done, and after much discussion, we have now come to a satisfactory conclusion. On the last Tuesday evening the 7th, Tara Chand, Peary, myself met at Krishna's[৬] and we resolved upon establishing a monthly Magazine in Bengalee and English, and also the Durpan in case the receipts on account of the latter will enable us to employ a competent person versed in English and Bengalee to undertake the translations of both the papers. This important duty no one seems willing to undertake and unless we can secure an intelligent young man to devote all his time which would perhaps cost us Rs. 100, we can not venture to take up a spirit of enquiry amongst the educated natives, to revive their dying institutions such as the library, the Society for A.G.K.[৭] to arouse them from their lethergic state, to discuss such subjects as female education. the remarraige of Hindoo widows. It is in short to be our peculiar organ, The Durpan on the other hand is for the native community in general, to be easy and simple in its style not to run into any lengthened discussion on any subject—to avoid abstract questions, to be extremely cautious of awakening the prejudices of the orthodox, to give items of news likely to be interesting to the native community and gradually to extend their information, quietly to purge them of their prejudices, and open their minds to the enlightment of knowledge and civilization. It should make the

extinct Durpan its model. The two objects of the two papers are quite distinct, and though I have very inadequately expressed myself, you will perceive the difference, and I think you will concur with me as to the wisdom of the plan I have proposed. The Magazine is to appear, if possible, on the 1st proximo. Krishna, Tara Chand, and Peary are to be regular contributors. They are pledged each of them to give one article, each number. Tara Chand will also look over the articles generally, and I am to be the puppet show of an Editor, and probably an occasional scribbler. I do not think we could make a better arrangement. But unimportant as my share is in a literary point of view, it must occupy a good deal of my time and attention, and I feel that unless I am relieved in the course of 5 or 6 months by Rusik[৮] coming here as he talked of doing it, I will have to give it up[৯]....

সম্পাদক হিসাবে রামগোপালের অনবদ্য ভাবনা চিন্তা এই পত্রে বিধৃত রয়েছে। অবশ্য রামগোপালের ইচ্ছানুসারে এই নতুন পত্রিকা ১লা ফেব্রুয়ারি প্রকাশিত হয়নি। 'বেঙ্গল স্পেকটেটর' (*THE BENGAL SPECTATOR*) নাম নিয়ে এই পত্রিকার আত্মপ্রকাশ ১৮৪২ খৃষ্টাব্দের এপ্রিল মাসে। প্রথম সংখ্যার সম্পাদকীয়তে লিখিত হয়—

'অস্মদ্দেশীয় জনগণের জ্ঞান ও সুখের বৃদ্ধি যাহাতে হয় তাহাতে প্রবৃত্তির উপযোগ বিষয় সকল আমাদিগের সাধ্যানুসারে কিঞ্চিৎ আন্দোলন করণার্থে আমরা এতৎ পত্র প্রকাশ করণে উদ্যত হইয়াছি এবং যে প্রকার সময় উপস্থিত হইয়াছে অহাতে আমারদিগের উদ্যোগের আনুকূল্যের সম্ভাবনা, যেহেতু রাজ্যশাসনকারিরা প্রজার মঙ্গল বিষয়ে পূর্বাপেক্ষা অধিক সচেষ্ট হইতেছেন এবং ভারতবর্ষস্থ ও ইংলণ্ডদেশস্থ ইংরাজের মধ্যে অনেকের অন্তঃকরণে আমারদিগের হিতেচ্ছা প্রবল হইতেছে। অপর এতদ্দেশীয় সুশিক্ষিত ব্যক্তিদিগেরও স্বদেশের হিতাকাঙ্ক্ষা জন্মিয়াছে এবং তাঁহারা বিশেষ যত্নবান হইলে তাহাদিগের দ্বারা অনেক উপকার দর্শিতে পারে। আর তদ্ভিন্ন অন্যান্য ব্যক্তিদিগের স্ব স্ব মতের বিরুদ্ধ কথা শ্রবণে যে দ্বেষ তাহার হ্রাস হইতেছে। অতএব এতদ্রূপ অবস্থায় গবর্ণমেন্টের সমীপে দুঃখসমূহ নিবেদন পূর্বক যাহাতে ঐ ক্লেশ নিবারণ এবং দেশের অবস্থার উৎকৃষ্টতা হয় তাহার প্রার্থনা, এবং আমারদিগের প্রার্থিত বিষয়ে সাহায্য করণার্থে ইংরাজদিগের অনুরোধ করা। আর সুশিক্ষিত ব্যক্তিদিগকে স্বদেশের মঙ্গলার্থে সম্যক্ প্রকারে যত্ন করিতে প্রবৃত্তি প্রদান, এবং অস্মদ্দেশীয় সাধারণ জনগণকে স্ব স্ব হিতাহিত উত্তমরূপে বিবেচনা দ্বারা উৎসাহাবলম্বন-পূর্বক

আপনার দিগের মঙ্গলার্থে সচেষ্টিত হইতে প্রার্থনা করা আমাদিগের যথাসাধ্য অবশ্য কর্তব্য হইয়াছে।

পূর্বোক্ত অভিপ্রায়ানুসারে আমরা এতৎপত্রে ঐ সকল বিষয়ের বিশেষ আলোচনা করিব যদ্দ্বারা রীতি ব্যবহারাদির উত্তমতা এবং বিদ্যা, কৃষিকর্ম ও বাণিজ্যাদির বৃদ্ধি আর রাজ্যশাসন কার্যের সুনিয়ম হইয়া প্রজাদিগের সর্বপ্রকারে উন্নতি হয়।

আমারদিগের এমৎ আশ্বাস হইতেছে যে যাঁহারা এই অভিপ্রায় উত্তমজ্ঞান করেন তাঁহারা অবশ্যই আমাদিগকে উৎসাহ প্রদান করিবেন এবং আমরা শিক্ষিত বন্ধুগণের নিকটে এই বিনতি করি যে তাঁহারা এই পত্রদ্বারা আপনাদিগের মধ্যে পরস্পর প্রণয় বৃদ্ধি করত এক বাক্য হইয়া যথাসাধ্য সৎকর্মের উদ্যোগ করুন।'১০

সম্পাদক যদিও রামগোপাল ঘোষ, তবুও এই সম্পাদকীয় তাঁরই রচনা কিনা, সাহস করে বলতে পারি না। কারণ রামগোপাল ঘোষের বাংলা রচনা আমরা পাইনি—যা পেয়েছি তা উৎসাহব্যঞ্জক নয়।

যাইহোক, পত্রিকার সম্পাদকীয় থেকে তিনটি বিষয় সুস্পষ্ট হচ্ছে যে—ইংরাজ শাসকগণ পূর্বাপেক্ষা প্রজার মঙ্গল সাধনে যত্নবান হয়েছেন, সুশিক্ষিত ব্যক্তিগণ স্বদেশ হিতৈষী হচ্ছেন এবং বিরুদ্ধ মতামত শোনার ব্যাপারে দেশের লোক আগের চেয়ে অধিক সহনশীলতার পরিচয় দিচ্ছেন। সমাজের এই পরিবর্তিত অবস্থায় স্বদেশের প্রতি কর্তব্যপালনের জন্য তাঁরা এই পত্রিকা প্রকাশে সচেষ্ট হয়েছিলেন। সমাজ সচেতন 'স্পেকটেটর' রক্ষণশীল 'ধর্মসভাদির' সঙ্গে যেমন ধর্ম সমালোচনায় প্রবৃত্ত হয়েছিল কোনো চরম উগ্রতাকে অঙ্গীকার না করেই, তেমনি এর অর্থনৈতিক দৃষ্টিও ছিল উদার। জমিদার-প্রজার সম্পর্কে নিপীড়িত প্রজাদের পাশে যেমন স্পেকটেটর দাঁড়িয়েছে তেমনি, কৃষি ও শিল্পবাণিজ্য সম্বন্ধে স্বাবলম্বী হওয়ার জন্য উদার ভাবে স্বদেশবাসীকে আহ্বান জানিয়েছেন। ইয়ং বেঙ্গলের অনেকেই বাণিজ্যকে স্বাবলম্বনের উপায় হিসাবে গ্রহণ করেছিলেন তা আমরা লক্ষ্য করেছি। সঙ্গত কারণেই পত্রিকাতেও সেই মনোভাব পরিস্ফুট হয়েছে।. সমাজ এবং শিল্প বিষয়েও এই পত্রিকা যথেষ্ট প্রগতিশীল দৃষ্টিভঙ্গির পরিচয় রেখে গেছে। সবচেয়ে উল্লেখযোগ্য ব্যাপার, বিদ্যাসাগর[১১] মহাশয়ের প্রায় তেরো-চৌদ্দ বছর আগে 'বেঙ্গল স্পেক্টেটর' পত্রিকায় বিধবাবিবাহের স্বপক্ষে রচনা প্রকাশিত হয় (১ সংখ্যা ১৮৪২—পত্রিকা প্রকাশের সঙ্গে সঙ্গেই এর চরিত্র লক্ষণীয়) 'স্মৃতি শাস্ত্রে বিধবার বিবাহের নিষেধ থাকিলেও কলিযুগের তাবদ্ধর্ম্ম বিধায়ক তন্ত্রশাস্ত্রে স্পষ্ট বিধি আছে যথা মহানির্বাণ তন্ত্রে ব্রাহ্মবিবাহের বিধি কথনান্তর শৈব বিবাহ দুই প্রকারে বিভক্ত করিয়া লেখেন যে শৈব বিবাহের বয়স বর্ণবিচার নাই, অসপিণ্ড অথচ ভর্তৃহীনা স্ত্রীকে শিবের শাসনানুসারে বিবাহ করিবেক'। এবং শৈব পুত্রের বর্ণাধিকারক্রম প্রতিপাদিত আছে যথা "ব্রাহ্মী স্ত্রীর পুত্রাদি বিদ্যমানে এবং পিতা মাতার সপিণ্ড থাকিতে মৃতব্যক্তির শৈবী পুত্র ধনভাগী হইবেন না কিন্তু শৈব স্ত্রী এবং তৎপুত্রেরা ধনহারি

ব্যক্তির নিকট হইতে গ্রাসাচ্ছাদন পাইবেন।"—ইত্যাদি শাস্ত্রাচারের উদাহরণ বিদ্যাসাগর মহাশয়ের পূর্বে স্পেকটেটরে প্রকাশিত হয়েছিল।[১২]

সবচেয়ে উল্লেখযোগ্য, বেঙ্গল স্পেকটেটরের পৃষ্ঠাতেই 'শিক্ষিত মধ্যবিত্ত বাঙালীর জাতীয়তাবোধের' প্রথম যথার্থ উন্মেষ লক্ষ্য করা যায়। স্বয়ং সম্পাদক রামগোপাল যে জাতীয়তাবোধের অন্যতম প্রবক্তা ছিলেন। এই চেতনাই জন্ম দেয় 'বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি'র। ক্ষণস্থায়ী 'স্পেকটেটর' এই মহৎ কর্তব্য সম্পাদন করে জাতীয় ইতিহাসে চির উজ্জ্বল স্থান গ্রহণ করে আছে।[১৩]

১ এ-বিষয়ে বিস্তারিত বিবরণের জন্য দ্রষ্টব্য, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, 'বাংলা সাময়িক পত্র,' প্রথম খন্ড, দ্বিতীয় পরিচ্ছেদ। **Suresh Chandra Moitra, Selections from Jnanannesan ( Prajna, 1979 )**

২ অবশ্য তারকনাথ প্রধান সম্পাদক হলেও রসিককৃষ্ণ মল্লিকের নামই সম্পাদক হিসেবে পরিগণিত হত। প্রিয়নাথ কর ভুলক্রমে তারকচন্দ্র বসুর নাম 'তারকনাথ ঘোষ' হিসেবে লিখেছেন, — প্রিয়নাথ কর, রামগোপাল ঘোষ। নারায়ণ, আষাঢ় ১৩২৭, পৃ. ৭১৮.

৩ এ-বিষয়ে জনৈক অজ্ঞাত লেখক 'Public Speeches of R.G. Ghose and his remarks on Black Acts, together writh a brief sketch of his life' গ্রন্থে এ প্রসঙ্গে আরও লিখেছেন—'He found time also to write in Gyananeshan, a then existing diglot, a series of articles signed 'Civis' on the Indian Transit duties. Subsequently he took on himself the Editorship of the paper,—and when it ceased to live, he started another called the Spectator'

৪ R.G. Sanyal, Bengal Celebrities (Rddhi edn. 1976) pp. 169-70. ও এই গ্রন্থের চিঠিপত্রের পরবর্তী অংশ দ্রষ্টব্য।
'জ্ঞানান্বেষণের' ভার তাঁর উপর অর্পিত হলে রামগোপাল 'Inland Transit Duties' বিষয়ে কয়েকটি প্রবন্ধ রচনা করেন।

৫ জ্ঞানান্বেষণকে আবার পুনর্জীবিত করার চেষ্টা হয়। ১৮৫০ খ্রীষ্টাব্দের ২৪ এপ্রিল 'সংবাদপূর্ণচন্দ্রোদয়' পত্রিকায় নিম্নবর্ণিত সংবাদটি প্রকাশিত হয় — "জ্ঞানান্বেষণ পত্র পুনঃপ্রকাশ। গত রবিবাসরীয় 'জ্ঞানসঞ্চারিণী' পত্রে প্রকাশিত এক বিজ্ঞাপনে দৃষ্ট হইল, 'জ্ঞানান্বেষণ' পত্র আগামী জ্যৈষ্ঠমাসাবধি শ্রীযুক্ত বাবু শ্যামাচরণ বসু কর্তৃক পুনঃ প্রকাশিত হইবেক, কিন্তু তাহা পূর্বের ন্যায় ইংরাজী বাঙ্গলা উভয় কিম্বা শেষোক্ত ভাষায় হইবেক তাহা বিজ্ঞাপনে উল্লিখিত হয় নাই।"—কিন্তু মনে হয়—এই পত্রিকা আর প্রকাশিত হয় নাই।

৬ অর্থাৎ তারাচাঁদ চক্রবর্তী, প্যারীচাঁদ মিত্র এবং কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়।

৭ Society for Acquiring General Knowledge অর্থাৎ সাধারণ জ্ঞানোপার্জিকা সভা।

৮ রসিককৃষ্ণ মল্লিক, জ্ঞানান্বেষণের কৃতবিদ্য সম্পাদক।

৯ R. G. Sanyal, Bengal Celebrities ( 1976 ) pp. 165- 67.

১০ প্রথম সংখ্যা, এপ্রিল ১৮৪২।

১১ বিদ্যাসাগর ও রামগোপাল বিষয়ে বিস্তারিত পরে দ্রষ্টব্য—'সামাজিক রামগোপাল' অধ্যায়ে।

১২ পরে 'সামাজিক রামগোপাল' অধ্যায়ে বিস্তারিত দ্রষ্টব্য।

১৩ 'ইংরাজী ও বাঙ্গালা ভাষায় রচিত হইয়া' The Bengal Spectator প্রথমে মাসিক পত্ররূপে প্রচারিত হয়। পাঁচমাস মাসিক পত্রিকা রূপে প্রকাশের পর এটি পাক্ষিকপত্রে পরিণত হয় (এক্ষণে এতৎপত্র ইংরাজী ও বাঙ্গালা ভাষায় রচিত হইয়া মাসে দুইবার প্রকাশ হইবেক।' —১লা সেপ্টেম্বর ১৮৪২ সংখ্যা। পর বৎসর মার্চমাস থেকে এটি সাপ্তাহিক পত্ররূপে প্রকাশিত হয়। কিন্তু নভেম্বর ১৮৪৩ খ্রীষ্টাব্দেই এর প্রচার রহিত হয়। গ্রাহক সংখ্যার অপ্রতুলতা ও তজ্জনিত বিপুল অর্থক্ষতির কারণে প্রধানত অনবদ্য পত্রিকাটিকে অকালমৃত্যু বরণ করতে হল।

# রাজনীতিক রামগোপাল

শুধুমাত্র আত্মতোষণে কোনো ব্যক্তি লোকচক্ষে সম্মানিত আসনের অধিকারী হন না। তাঁকে সংযুক্ত হতে হয় বৃহত্তর সমাজের সঙ্গে, তবেই তিনি পান বরণীয় স্থান। রামগোপালের জীবন সমাজের বিবিধ কর্মে নিয়োজিত ও উৎসর্গীকৃত হয়েছিল। তাঁর দেশপ্রেম এবং রাজনৈতিক জীবন, শিক্ষাবিষয়ে উদ্যোগ, বন্ধুবাৎসল্য—ও বিচিত্র সমাজ হিতৈষণা আজকের বাঙালী তার চরিত্রবৈশিষ্ট্যের কারণে বিস্মৃত হয়েছে প্রথমে আমরা দেশপ্রেমিক রামগোপালকে তুলে ধরার চেষ্টা করছি।

ডিরোজিওর সান্নিধ্য রামগোপাল ও তাঁর বন্ধুদের মনে স্বাধীনতার আকাঙ্খা জাগিয়ে তুলেছিল। অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশনেই তাঁর বক্তৃতাশক্তির বিকাশ ঘটে। কিন্তু অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশন, সাধারণ জ্ঞানোপার্জিকা সভা বা এপিস্টোলারি অ্যাসো-সিয়েশনে তাঁদের জ্ঞানচর্চা প্রত্যক্ষ রাজনীতির সঙ্গে সংপৃক্ত ছিল না। সেই সুযোগ প্রথম এল বেঙ্গল স্পেকটেটর সম্পাদনার সূত্রে। বলা বাহুল্য এই রাজনীতিবোধ দলপুষ্টি বা মতবাদ সমর্থনের পথ বেয়ে আসেনি, নির্ভেজাল দেশপ্রেম ও সমাজ হিতৈষণাই ছিল এর প্রেরণাস্থল। 'বেঙ্গল স্পেকটেটর' এই উদ্দেশ্যই সাধন করছিল। ১৮৪২ খ্রীষ্টাব্দে ভারতবর্ষে প্রত্যাবর্তনের সময় দ্বারকানাথ ঠাকুর ইংলন্ডের প্রখ্যাত বাগ্মী জর্জ টমসনকে[১] এদেশে সঙ্গে নিয়ে আসেন। কিছুদিনের মধ্যে, ১১ জানুয়ারি ১৮৪৩ তারিখে সাধারণ জ্ঞানোপার্জিকা সভার সদস্যগণ একটি সভা আহ্বান করে টমসনকে অভিনন্দন জানালেন রামগোপাল ঘোষের নেতৃত্বে। ভারতবর্ষের রাজনৈতিক রঙ্গমঞ্চে টমসন্-এর এই প্রথম আবির্ভাব।[২] এর পর শ্রীকৃষ্ণসিংহের বাগানবাড়ী ও অন্যত্র টমসন বক্তৃতা দান করতে থাকেন। প্রসঙ্গক্রমে এদেশের শিক্ষিত শ্রেণীদের কাছে একটি সভাস্থাপনের প্রস্তাব করেন। রামগোপাল ঘোষের গৃহচিকিৎসক এবং প্রখ্যাত ডাক্তার দ্বারিকনাথ গুপ্ত এই প্রকার সভা স্থাপনের জন্য তাঁর ফৌজদারী বালাখানা স্থিত বাড়ীটি ছেড়ে দিলেন। টমসন্ ও কব হ্যারী এখানে নিয়মিতভাবে বক্তৃতা দিতে আরম্ভ করলেন। অবশেষে ২০ এপ্রিল ১৮৪৩ তারিখে ফৌজদারী বালাখানা গৃহে জর্জ টমসনের সভাপতিত্বে একটি সভা আহূত হল। এই সভার অনুমোদন ক্রমে স্থাপিত হল, 'বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি'—ভারতবর্ষের রাষ্ট্রীয় স্বাধীনতা অর্জনের প্রথম সূতিকাগার।

টমসন্ সভাপতি। অন্যান্য কিছু ইংরেজও উপস্থিত। কিন্তু এদিনের সভায় নব্যবঙ্গীয়গণই উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছিলেন। সভাপতি টমসন্ তারাচাঁদ চক্রবর্তীকে সভার জন্য নির্দিষ্ট প্রস্তাব রাখতে আমন্ত্রণ জানালে তারাচাঁদ বলেন[৩]

'That a society be now formed and denominated 'The Bengal British India Society', the object of which shall be the collection and dissemenation of information relating to the actual condition of the people of British India, and the Laws, Institutions, and the resources of the country ; and to employ such other means of a peaceable and lawful character, as may appear calculated to secure the welfare, extend the just rights and advance the interests of all classes of our fellow subjects.'

প্রস্তাবটি সমর্থন করেন চন্দ্রশেখর দেব। ফলে বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি প্রতিষ্ঠিত হল। প্রস্তাবটির পক্ষে রামগোপাল ঘোষও একটি সারগর্ভ বক্তৃতা দেন। তিনি বলেন।[৪]

'That the society shall adopt and recommend such measures only, as are consistent with pure loyalty to the person and Government of the reigning Sovereign of the British Goverment and the laws of the country.

'He had himself within the last day or two been reported to have said, that the Mahamedan Government was superior to the English. So far this being the sentiment of his mind, or the meaning of his words, he desired nothing more sincerely than the perpetuity of the British sway of this country. He had referred to the comparative liberality of the Mahamedans in the distribution of the higher offices connected with the civil administration of the country. It was, therefore proper, once for all, and especially at the commencement of their operations, to declare that they were attatched to the British Government and would strictly observe the laws and regulations of the country'.

উক্ত সভাতে সভার দায়িত্ব প্রথমে অর্পিত হয় তারাচাঁদ চক্রবর্তী, চন্দ্রশেখর দেব, রামগোপাল ঘোষ এবং প্যারীচাঁদ মিত্রের ওপর। শেষোক্ত ব্যক্তি সভার সম্পাদক নির্বাচিত হন। সভাপতি নির্বাচিত হন জর্জ টমসন। আরও একজন এই সোসাইটির সঙ্গে ঘনিষ্ঠভাবে সংযুক্ত ছিলেন—তিনি কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়। টমসন ব্যতীত আরও তিনজন ইংরেজ সভার সদস্য হিসাবে গৃহীত হন। বাংলাদেশ থেকে ভারতবর্ষ বাহিত হয়ে যে দেশপ্রেম ব্রিটিশ সাম্রাজ্যের মধ্যে প্রবাহিত হয়ে বিশ্ব মানবতাবোধকে উদ্দীপিত করতে চেয়েছিল, বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি সেই

দেশপ্রেমের প্রচারে রতী হয়েছিল। খেয়াল রাখতে হবে, এখনও পর্যন্ত ব্রিটিশ ভাবনাকে সম্পূর্ণ পরিহার করার উপযুক্ত পরিবেশ গঠিত হয়নি। কিন্তু বিজয়ী এবং বিজিত যুগ্মভাবে যে দেশপ্রেমের চর্চা করতে এগিয়ে এসেছে, তাও কম যুগান্তকারী নয়।

এইদিনের সভার একটি প্রতিবেদন রামগোপাল সম্পাদিত 'বেঙ্গল স্পেকটেটর' পত্রিকার ২য় খণ্ড ১২ সংখ্যায় ( ২৫ এপ্রিল ১৮৪৩) প্রকাশিত হয়েছিল। পত্রিকাটি লিখেছিল—"....২০ এপ্রিল বৃহস্পতিবার রাত্রিতে ফৌজদারী বালাখানার ৩১ নং ভবনে সাধারণ সভা হইয়াছিল ; মেস্টর জর্জ টমসন সভাপতি.। সভাপতির কিঞ্চিত বক্তৃতানন্তর নিম্নলিখিত প্রতিজ্ঞা সকল ধার্য্য হইল।

মেস্টর জি টি এফস্পিড্ সাহেবের প্রস্তাবে বাবু রামচন্দ্র মিত্রের পোষকতায় ধার্য হইল যে :

১। ভারতবর্ষের যদ্রূপ অবস্থা এবং এতদ্দেশের সহিত ব্রিটিশ গবর্ণমেন্টের এবং ইংলন্ডীয় লোকদিগের যেরূপ সম্বন্ধ তাহাতে এই সভার মতে অত্যত্র ব্যক্তিদিগের সাধ্যানুসারে স্বদেশের সদবস্থা ও সৌভাগ্য বৃদ্ধির চেষ্টা করা কর্তব্য।

ক্রো সাহেবের প্রস্তাবে বাবু মধুসূদন সেনের পোষকতায় ধার্য হইল যে :

২। এতৎ সভার মত এই যে পৃথক্‌ ব্যক্তিরা স্বতন্ত্র হইয়া দেশের উপকার চেষ্টা করিতেছেন, কিন্তু সাধারণ ব্যক্তিরা একমত হইয়া যাহাতে ভারতবর্ষের উৎকৃষ্টতা এবং কর্মক্ষমতা ও এতদ্দেশে ব্রিটিস গবর্ণমেন্টের চিরস্থায়ি রাজত্বে সাহায্য করিতে পারেন তজ্জন্য এই সভা স্থাপিত করা গেল. ইহাতে জাতি, ধর্ম, জন্মভূমি এবং পদের কোন প্রভেদ থাকিবেক না, সর্বপ্রকার মনুষ্য আসিতে পারিবেন।

বাবু তারাচাঁদ চক্রবর্তির প্রস্তাবে বাবু চন্দ্রশেখর দেবের পোষকতায় ধার্য হইল যে :

৩। এই সভার নাম বেঙ্গল ব্রিটিস ইন্ডিয়ান সোসাইটী রহিল ইহাতে ভারতবর্ষের লোকদিগের অবস্থা, ব্যবস্থা, এবং দেশের উপায় ইত্যাদি বিবিধ বিষয় সকলের অনুসন্ধান করিয়া তাবৎ ব্যক্তিকে অবগত করান যাইবেক এবং সভ্যেরা আইনানুসারে লোকের মঙ্গল, অবস্থার উৎকৃষ্টতা এবং ভিন্নভ শ্রেণীস্থ মনুষ্যের কুশল চেষ্টা করিবেন।

বাবু রামগোপাল ঘোষের প্রস্তাবে বাবু শ্যামাচরণ সেনের পোষকতায় ধার্য হইল যে :

৪। এই সভার সভ্যেরা রাজ্যবিদ্রোহী না হইয়া এবং ইংলন্ডীয় রাজার আইনের সবিরোধে চালিত আইন সকল মান্য করত ভারতবর্ষের মঙ্গল চেষ্টা করিবেন।

বাবু প্যারীচাঁদ মিত্রের প্রস্তাবে বাবু রামগোপাল ঘোষের পোষকতায় স্থির হইল যে :

৫। যে সকল ব্যক্তিরা বয়ঃপ্রাপ্ত অথচ কোন বিদ্যালয়ের ছাত্র নহেন তাঁহারা যদি স্বভার নির্বাহার্থ সাহায্য করেন এবং উপরিলিখিত প্রস্তাব সকল অন্তঃকরণ সহিত গ্রাহ্য করেন তবে এতৎ সভার সভ্য হইতে পারিবেন।

মেটকাফ সাহেবের প্রস্তাবে বাবু প্রাণকৃষ্ণ বাগ্‌চীর পোষকতায় ধার্য হইল যে ঃ

৬। নিম্নলিখিত কমিটী উপরিউক্ত প্রস্তাবের মর্মানুসারে সাধারণের বিজ্ঞাপনার্থ এক পত্র, এবং সভার কর্মকারির তালিকা, ও কার্য নির্বাহের নিয়মাদি প্রস্তুত করিয়া ৪মে বৃহস্পতিবার রাত্রির সাধারণ সভাতে উপস্থিত করিবেন।

শ্রীযুত বাবু চন্দ্রশেখর দেব, বাবু রামগোপাল ঘোষ, বাবু তারাচাঁদ চক্রবর্তী, বাবু প্যারীচাঁদ মিত্র।

অনন্তর সভাপতিকে সভার ধন্যবাদ প্রদত্ত হইল। সভাপতিও সভাস্থ ব্যক্তিদিগকে নমস্কার জানাইয়া কহিলেন, আমার প্রার্থনা এই যে সভার অভিপ্রায় যেন সিদ্ধ হয়, আর আমি এদেশেই থাকি অথবা দেশান্তরেই অবস্থান করি সর্বদা এতদ্দেশের মঙ্গল চেষ্টায় প্রবৃত্ত থাকিব।

যে২ মহাশয়েরা এই সভার সভ্য হইতে বাসনা করেন আমরা তাঁহাদিগকে অনুরোধ করিতেছি যে তাঁহারা কমিটীর নিকট স্ব২ নাম প্রেরণ করুন, আমরা অনুমান করি যদবধি সভার কর্মকারক নিযুক্ত না হয় তদবধি কমিটী সভা সম্বন্ধীয় পত্রাদি গ্রহণ করিবেন।'

অন্যান্যদের সঙ্গে রামগোপাল ছিলেন এই সোসাইটির প্রাণপুরুষ স্বরূপ। তাঁর বক্তৃতায় ফৌজদারী বালাখানা কম্পিত হত, আলোড়িত হত দেশপ্রেমী বঙ্গীয় যুব হৃদয়। পন্ডিত শিবনাথ শাস্ত্রী যথার্থই লিখেছেন,—"ফৌজদারী বালাখানা হইতে জর্জ টমসনের ও রামগোপাল ঘোষের রব বজ্রনির্ঘোষে উত্থিত হইতে লাগিল। এই ঘটনার উল্লেখ করিয়া তদানীন্তন শ্রীরামপুরস্থ পত্রিকা 'ফ্রেন্ড অব ইন্ডিয়া' ( Friend of India )৭ একবার লিখিলেন—'এখন দুই দিকে বজ্রধ্বনি হইতেছে, পশ্চিমে বালা হিসারে ও কলিকাতার ফৌজদারী বালাখানাতে।" আসলে এটি পরিহাসমূলক উক্তি, কিন্তু উলঙ্গ সত্য। ২০ নভেম্বর ১৮৪৩ তারিখে যখন 'বেঙ্গল স্পেকটেটর' শেষ সংখ্যা প্রকাশ করে অকালমৃত্যু বরণ করল, তখনও এই পত্রিকা ব্যঙ্গ করে লিখেছিল—'এ দেশবাসী দ্বারা কোন মঙ্গল কার্য করান যে কতখানি অসম্ভব তার প্রমাণ টম্‌সন এদেশে থাকতে থাকতেই পেয়ে গেলেন।'

বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি দীর্ঘজীবী হয়নি। এর প্রধান কারণ ছিল এর উদ্দেশ্যকে কার্যকরী করার মতো মানসিকতা তৎকালীন শিক্ষিত সাধারণের মধ্যে গ'ড়ে ওঠেনি। এ-ছাড়া এর নেতাগণও বিভিন্ন কার্যে মনোযোগ দেওয়ায় এর ভিত্তি দুর্বল হয়ে পড়ে। এতদ্ব্যতীত প্রায় এক উদ্দেশ্য নিয়ে অন্য সমিতির আবির্ভাবে এর প্রয়োজন গৌণ হয়ে পড়ে। বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটি মিশে গেল সেই নবাবির্ভূত সমিতির সঙ্গে। তার ইতিহাস পৃথক।

কিন্তু রামগোপাল ঘোষ যে আলোড়ন এই সমিতির মঞ্চ থেকে প্রচার করতে লাগলেন, তার প্রতিক্রিয়া হয়েছিল সুদূর প্রসারী।৮ ব্যক্তিগতভাবে রামগোপাল বক্তা হিসাবে

নিজেকে সুপ্রতিষ্ঠিত করলেন এবং তাঁর তৎকালীন সমাজ ও তাঁর ব্যক্তিত্বের ওপর প্রতিষ্ঠিত করলেন তার বিশ্বাস ও আস্থা। একটা বিষয় বিশেষ স্মরণীয় যে তাঁর বন্ধুগণের মধ্যে রামগোপালের চেয়ে হয়তো বড়ো দেশপ্রেমিক ছিলেন, কিন্তু রামগোপালের যুক্তি বন্ধুপ্রীতির দ্বারা আবিল ছিল না। একটি উদাহরণ দিলে বিষয়টি স্পষ্ট হবে। ১১ এপ্রিল ১৮৪৩ তারিখে টাউন হলে 'কলিকাতা নগরবাসী কর-দায়ক দিগের' যে সভা হয়েছিল তাতে 'রামগোপাল ঘোষ সভাপতির প্রার্থনায় কমিটীর কৃত নগরীয় কার্য নির্বাহের নিয়ম পাঠ করিলেন।' এর পর 'বাবু শ্যামাচরণ সরকার রেমফ্রি সাহেবের কৃত নিয়মের বাঙ্গালা ভাষায় অনুবাদ পাঠ করিলেন।' এবার রামগোপাল তার ব্যক্তিগত বক্তব্য প্রকাশ করেন। তিনি Citizen Committee-এর 'কার্যনির্বাহ নিয়ম' এবং রেমফ্রি-কৃত নিয়মের অন্ধ সমর্থক না হয়ে সমালোচনা করলেন নির্ভীক ভাবে। তিনি বললেন—'যে নগরীয় কার্য নির্বাথর্ক কমিটীর কৃত ধারা এবং রেমফ্রি সাহেবের দ্বারা প্রস্তুত উক্ত কার্যের নিয়ম বিবেচনা করিলে এই বোধ হইবেক যে উক্ত ধারাতেই একটা আপত্তির বিষয় আছে অর্থাৎ ঐ দুই ধারাতে সম্মতিদান বিষয়ে বিশেষ ক্ষমতাবান্ লোকের উল্লেখ থাকাতে অনেকের শক্তি নষ্ট করা হইয়াছে।' এই নিয়ে সভায় 'বিস্তর তর্ক বিতর্ক উপস্থিত হয় এবং রামগোপালের দৃঢ় মতকে খন্ডন করতে না পেরে 'শ্রীযুক্ত বাবু প্যারীচাঁদ মিত্রের প্রস্তাবে এবং চন্দ্রশেখর দে বাবুর পোষকতায়' স্থির হয় যে 'অদ্যাবধি একমাস পর্যন্ত এতদ্বিষয় স্থগিত থাকুক'।

অ্যাকাডেমিক অ্যাসোসিয়েশন, সাধারণ জ্ঞানোপার্জিকা সভা এবং বেঙ্গল ব্রিটিশ ইন্ডিয়া সোসাইটিতে রামগোপালের বক্তৃতাশক্তির যে স্ফুরণ হয় তা এখন থেকে মূলতঃ স্বদেশের হিতচিন্তায় নিবেশিত হল এবং তাঁর যুগান্তকারী বক্তৃতা সমূহের দ্বারা স্বদেশ-সমাজ এবং বিদেশী শাসকমন্ডলী আন্দোলিত হতে থাকলেন। শ্রেষ্ঠ বাগ্মীর মহৎকর্তব্যই হচ্ছে নিপীড়িত মানব সমাজের দাবীসমূহকে প্রতিনিধিত্ব দেওয়া এবং রামগোপাল সেই পবিত্র দায়িত্ব পরম নিষ্ঠার সঙ্গে পালন করেছিলেন। তাঁর মহামূল্য বক্তৃতাবলী বিভিন্ন সময়ে বিভিন্ন সঙ্কলনকর্তা সংগ্রহ করে রেখেছেন। বর্তমানে সেগুলি দুষ্প্রাপ্য হয়ে পড়েছে। সেকারণে এই গ্রন্থের পরিশিষ্টে তাঁর সেই যুগান্তকারী বক্তৃতাবলী পুনঃসংকলিত হয়েছে। পাঠক সেগুলি পড়লেই তাদের উপযোগিতা এবং সারবত্তা অনুধাবন করতে পারবেন। আমরা রামগোপালের রাজনীতিক ধ্যানধারণার বৈশিষ্ট্যকে তুলে ধরবার জন্য সেই সব বক্তৃতার প্রাসঙ্গিক উল্লেখ করছি।

এমিলি ইডেনের জ্যেষ্ঠভ্রাতা লর্ড অকল্যান্ড এবং মিঃ এলেনবারো — পরপর এই দুই গভর্ণর জেনারেলকে তাঁদের কূটনৈতিক ব্যর্থতার জন্য তৎকালীন ব্রিটিশ শাসন ব্যবস্থা recall করে। এর পর বহু যুদ্ধের বিজয়ী নায়ক কীর্তিত বাহু হেনরি হার্ডিঞ্জ এলেন গভর্ণর জেনারেল হিসাবে। প্রায় চারবছর প্রতাপের সঙ্গে

রাজ্যশাসন করে তিনি বিদায় নেবার প্রাক্কালে বলেছিলেন—'It will not be necessary to fire a gun for seven years' শাসক হার্ডিঞ্জের আরও একটা বড়ো পরিচয়ের সঙ্গে এদেশের শিক্ষিত সাধারণ পরিচিত হতে পেরেছিলেন—সে তাঁর শিক্ষাবিষয়ক উদার নীতি। তাঁর ১৮৪৪ খ্রীষ্টাব্দের Education Resolution পাশ তাঁকে ভারতীয় শিক্ষাব্যবস্থার ইতিহাসে স্মরণীয় করে রাখবে। এছাড়া বাংলাদেশের বিভিন্ন স্থানে বিদ্যালয়—মহাবিদ্যালয়াদি প্রতিষ্ঠা তাঁর কীর্তি-সমূহের অন্যতম।

এইসব নানাকারণে তাঁর ইংলণ্ড প্রত্যাবর্তনের প্রাক্কালে তাকে বিদায়-অভিনন্দন জ্ঞাপনের জন্য ২৪ ডিসেম্বর ১৮৪৭ খ্রীষ্টাব্দে টাউন হলে কলকাতাবাসীগণ এক মহতীসভায় মিলিত হন। হার্ডিঞ্জকে যে অভিনন্দনপত্র প্রদান করা হবে তার খসড়া আগে থেকেই রচনা করে রেখেছিলেন ব্যারিষ্টার হিউম ( Hume ), জেমস্ উইলিয়ম কল্ভিল ( James William Colville ), টমাস টারটন ( Thomas Turton ) প্রভৃতি এদিনের সভার মুখ্য ইংরেজ উদ্যোক্তাগণ। শোনা যায়, এই খসড়াটি মিঃ হিউমের রচনা ছিল। তাঁরা ভেবেছিলেন, তাঁদের কৃত খসড়াটিই সেদিন তাঁরা সভায় পাশ করিয়ে নেবেন। কিন্তু বাদ সাধলেন রেভারেন্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়। এককালে হার্ডিঞ্জ তাঁকে 'সর্বার্থ সংগ্রহ' গ্রন্থ রচনায় প্রেরণা দিয়েছিলেন। তিনি ঐ খসড়াটি আলোচনার সূত্রে মন্তব্য করলেন 'ভারতবর্ষের শিক্ষাক্ষেত্রে অগ্রগতির বিষয়ে হার্ডিঞ্জের বিশিষ্ট অবদানের কথা খসড়াটিতে কিছুমাত্র উল্লিখিত হয় নাই ; এর উল্লেখের একান্ত প্রয়োজন ছিল।' তাঁকে অনতিবিলম্বে সমর্থনের জন্য উঠে দাঁড়ালেন প্রাচ্যের বার্ক রামগোপাল ঘোষ—'রেভারেন্ড কৃষ্ণমোহনের প্রস্তাব আমি সর্বান্তঃকরণে সমর্থন করি।' সভায় যেন বজ্রনিক্ষেপ হল। ইংরাজ পুঙ্গবগণ চটে লাল। মিঃ হিউম চীৎকার করে বলে উঠলেন—পাদ্রী ব্যানার্জি যেন তাঁর প্রস্তাব লিখিত আকারে দেন। কৃষ্ণমোহনের বাড়ী ফেরার তাড়া ছিল—তাড়াতাড়িতে তাঁর লিখিত প্রস্তাবের বাঁধুনি পোক্ত হল না। তাই নিয়ে সাহেবদের হাসাহাসির অন্ত রইল না। সেই হাসি তরুণ রামগোপালের গায়ে জ্বালা ধরিয়ে দিল। তিনি বললেন একজন অ-ইংরেজির পক্ষে ইংরেজি না জানাটা অপরাধের বিষয় নয়। যেটা গুরুত্বপূর্ণ তা হ'ল প্রস্তাবের যৌক্তিকতা। প্রস্তাবটি যুক্তিসংগত বলে স্বীকার করে নিলে সভার উপস্থিত কৃতবিদ্য ইংরেজদের কেউ না কেউ এটাকে উপযুক্ত ইংরেজিতে প্রকাশ করে দিতে পারবেন—Some one among the crowd of Englishmen would be ready to clothe the idea in proper English'. হিউম হয়ে গেলেন লবনাক্ত জলোকার মতো। এবং জেমস উইলিয়ম্ কলভিল ( পরে স্যার, অ্যাডভোকেট জেনারেল ) তখনি যেচে খসড়াটি মেজেঘসে উজ্জ্বল করে দিলেন। সভায় ঠিক হল এই প্রস্তাবের বিশেষ অনুচ্ছেদটি মূল খসড়ায় সংযুক্ত হবে।

এই প্রস্তাবটি যে রামগোপাল নিজেই লিখে দিতে পারতেন না, তা নয় একজন ইংরেজকে দিয়েই এটি লিখিয়ে নিয়ে সভায় তিনি দ্বিতীয়বার বাজিমাৎ করলেন। আলোচনা সূত্রে রামগোপাল শিক্ষানুরাগী হার্ডিঞ্জের প্রতি শ্রদ্ধাবশতঃ আরও একটি প্রস্তাব সভায় পেশ করলেন স্যার টমাস টার্টনের একটি প্রস্তাবের পিঠে। টার্টন যখন 'proposed the resolution of obtaining a service of plate for Lord Hardinge himself, and a portrait of him for the Town Hall', তখন রামগোপাল পুনশ্চ উঠে দাঁড়ালেন এবং বললেন—তিনি আর একবার উঠে দাঁড়ালেন কারণ হার্ডিঞ্জের চেয়ে ভালো বড়লাট কেউ আসেননি ভারতে একথা তিনি বলতে চান না, তবে হার্ডিঞ্জ যে একজন ভালো লাটসাহেব একথা নিশ্চই সবাই স্বীকার করবেন এবং সেজন্য তাঁর একটা প্রতিমূর্তি স্থাপনই হবে শ্রেষ্ঠ শ্রদ্ধা প্রকাশ — 'And surely a mere piece of plate and a picture are not enough'. তাঁর যুক্তিতে সভাস্থ সকলে প্রশংসায় ফেটে পড়লেন এবং কর্ণেল রামসে ( Colonel Ramsay ) প্রস্তাবটি সমর্থন করলে মূর্তিনির্মাণের প্রস্তাবটি গৃহীত হল।

প্রধানতঃ রামগোপালের এই উদ্যোগেই গড়ের মাঠে হার্ডিঞ্জের একটি মূর্তি স্থাপিত হয়।[৯] ডেভিড হেয়ারের মূর্তি স্থাপনেও তিনি প্রধান উদ্যোগী ছিলেন ( এ বিষয়ে পরে আলোচনা করেছি )। হার্ডিঞ্জের স্মৃতিসভায় রামগোপালের ভূমিকাকে লক্ষ্য করেই পরদিন জন বুল ( John Bull ) এর মতো রক্ষণশীল সংবাদপত্র পর্যন্ত মন্তব্য করেন 'A Demosthenes has appeared on the Indian Platform. A young Bengalee has floored three such Barristers as Turton, Dickens and Hume.' সেই থেকেই বাগ্মী রামগোপাল স্বদেশে ও বিদেশে ভারতীয় ডিমাস্থিনিস নামে পরিচিত হয়ে গেলেন।

হার্ডিঞ্জ স্মৃতি সভায় রামগোপালের বক্তৃতা খ্যাতি বহন করে আনলেও ১৮৫৩ খ্রীষ্টাব্দে Charter Meeting-এ প্রদত্ত তাঁর বক্তৃতা তাঁকে সর্বশ্রেষ্ঠ বক্তা হিসাবে বিশেষ চিহ্নিত করল। স্যার চার্লস উড ( প্রথম ভারত-সচিব বা Secretary of State এবং তৎকালে বোর্ড অব্ কন্ট্রোলের সভাপতি ) এসময়ে একটি খসড়া বিল আনেন। এই বিলে ভারতীয়দের ব্যাবস্থাপক সভা বা সিভিল সার্ভিসে অনুপ্রবেশ এবং এদেশীয় বিচারকগণের মাহিনা বৃদ্ধি সংক্রান্ত কোনো উল্লেখই ছিল না। সমগ্র ভারতবাসী এ বিলের এই বৈষম্যমূলক আচরণে প্রতিবাদ মুখর। ১৮৫৩ খ্রীষ্টাব্দের ২৯ জুলাই টাউনহলে কলিকাতাবাসী এদেশীয়গণ সমবেত হয়েছিলেন তারই প্রতিবাদে একমহতী সভায়।[১০] সমগ্র টাউনহল ভীড়ে ভীড়ে একাককার। প্রায় দশসহস্র লোকের এই সভায় সভাপতিত্ব করেছিলেন রাধাকান্ত দেব বাহাদুর ( ১৭৮৪-১৮৬৭ )। প্রধান বক্তা ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েসনের অন্যতম সদস্য স্বয়ং রামগোপাল। বক্তৃতা অন্তে সভাপতি রাধাকান্ত কৃতজ্ঞতায় রামগোপালকে জড়িয়ে ধরলেন বুকের মধ্যে।

জয়কৃষ্ণ মুখোপাধ্যায়ও তাঁর সমর্থনে বক্তব্য রাখেন। টাইম্‌স্ এবং অন্যান্য বিদেশী পত্রিকা রামগোপালের বক্তৃতার প্রশংসায় মুখর হয়েছিল। M. P. সমেত বহু ব্রিটনবাসীর সম্বর্ধনা পেয়েছিল এই বক্তৃতা। অনেকে সংবাদপত্রে রামগোপালের বক্তব্যকে সমর্থন করে পত্রাদিও রচনা করেছিলেন।

নিমতলা শ্মশানঘাট বিষয়ক বক্তৃতাটিও এ-প্রসঙ্গে সবিশেষ উল্লেখযোগ্য। হিন্দুর সামাজিক উন্নতি বিষয়ে রামগোপাল কতোখানি তৎপর ছিলেন এই বক্তৃতা তার উৎকৃষ্ট প্রমাণ। ১৮৬৪ খৃষ্টাব্দে কলিকাতা মিউনিসিপ্যালিটি নিমতলা শ্মশানঘাটটিকে সরিয়ে নিয়ে যাবার প্রস্তাব করে। সরকারের মতে (১) শ্মশানে জীবজন্তুদের চামড়া অপসারণ অনুচিত ; (২) মৃতদেহ গঙ্গায় নিক্ষেপ অস্বাস্থ্যকর এবং (৩) নিমতলা শ্মশানঘাট সৎকার স্থান হিসাবে উপযুক্ত নয়। প্রথম দুটি যেহেতু স্বাস্থ্য-বিধি সম্পর্কিত, সেইহেতু রামগোপাল সেই যুক্তি সমর্থন করেন। কিন্তু নিমতলা শ্মশানঘাটকে একেবারে তুলে দেওয়ার সরকারী যুক্তিতে তিনি প্রবল আপত্তি জানালেন। তাঁর মতে আইনানুসারে একটি শ্মশানভূমি বন্ধ করতে হলে অন্যত্র তার বিকল্প চাই তাছাড়া শবদেহ দাহকালে গোলমাল সৃষ্টি করে সরকার কি মৃতদেহের প্রতি অশ্রদ্ধা প্রকাশ করছেন না ? তাছাড়া জাতিধর্ম নির্বিশেষে সকল ধর্মের প্রতি সহনশীলতা কলিকাতা কর্পোরেশন আইনেরই একটি অঙ্গ বিশেষ। তিনি বললেন—'Personally I have the highest respect for the present Lieutenant Governor and I believed if he were aware how objcetionable is the proposed order in a Hindu point of view, how wounding and exasperating it must be to all who believe in the sanctity of the holy river he would be for from wishing to enforce that order....'। হৃদয়ের আবেগকে যুক্তির সঙ্গে জড়িয়ে দিয়ে তিনি আরও বলেছিলেন—'Sir I care not where my body may be burned after death but I consider it my duty to stand up here on behalf of the vast majority of my countrymen who would feel it to be a dire calamity if the prospect so reverentially contemplated of their bodies, being disposed of on the banks of the Hooghly were lost to them.' প্রধানতঃ তাঁর এই বক্তৃতার ফলেই নিমতলা শ্মশানঘাট বিলোপের পরিকল্পনা পরিত্যক্ত হয়। যন্ত্রসাহায্যে হিন্দুর শবদাহপ্রথা প্রবর্তিত করার প্রস্তাবে তদানীন্তন সরকার Calcutta Justice দের যে সভা আহ্বান করেন তাতে বক্তব্য রাখার জন্য হিন্দুসমাজের প্রতিনিধি নির্বাচিত হন রামগোপাল। সব কথা শুনে তাঁর মা তাঁকে নাকি বলেন—'রাম, তুমি থাকতে আমি গাদার মড়া হয়ে পুড়ব ?' রামগোপাল তখন তার প্রতিবাদে এক জ্বালাময়ী বক্তৃতা দেন।

পিতৃভূমি বাগাটিতে প্রতিষ্ঠিত বিদ্যালয়টি যাতে সরকারী সাহায্য পায় সে বিষয়ে

রামগোপাল একটি সারগর্ভ বক্তৃতা দান করেন। বিলাতের টাইমস্ পত্রিকা এই বক্তৃতাটিকে 'a masterpiece of oratory' আখ্যা দেন। রামগোপালের অন্যান্য বক্তৃতাবলীর মধ্যে Lieutentant-Governor Sir Frederick Haliday কর্তৃক পার্লামেণ্ট নিযুক্ত কমিটির নিকট এদেশীয়গণের বিরুদ্ধে সাক্ষ্যের তীব্র প্রতিবাদ যেমন উল্লেখযোগ্য, তেমনি উল্লেখযোগ্য ভারতেশ্বরী হিসাবে ভিক্টোরিয়ার রাজ্যগ্রহণে আনন্দসূচক সভায় তাঁর বক্তৃতা। শেষোক্ত বক্তৃতাটি সবিশেষ উল্লেখযোগ্য এই কারণে যে এই বক্তৃতার প্রসঙ্গে জড়িত রয়েছে ১৮৫৭ সালের সিপাহীবিদ্রোহের প্রসঙ্গ। একথা সত্য যে অনেক ঐতিহাসিকের মতে ১৮৫৭ খৃষ্টাব্দের সিপাহীবিদ্রোহ ভারতের প্রথম স্বাধীনতার যুদ্ধ. কিন্তু তৎকালীন নব্যশিক্ষিত বাঙালীর মনে এই যুদ্ধ তেমন গুরুত্বপূর্ণ স্থান করে নিতে পারেনি। পরন্তু তৎকালীন বুদ্ধিজীবী শ্রেণী এই যুদ্ধে তৎকালীন সরকারকে সমর্থন করেছিলেন। এই সমর্থন, স্পষ্ট করে বলা দরকার, ব্রিটিশ সরকারের তোষামোদের জন্য নয়, ভারতের ভাবী বনিয়াদকে শক্ত করে তোলার জন্য। কারণ সরকারকে যাঁরা সমর্থন করেছিলেন, তাঁদের দেশপ্রেমে কিছুমাত্র ন্যূনতা ছিল না। সে কারণে যুদ্ধ-অন্তে ব্রিটিশ শক্তির জয়লাভে তাঁরা আশ্বস্ত বোধ করেছিলেন। ১৮৫৮ খৃষ্টাব্দের ৩রা নভেম্বর মহারাণী ভিক্টোরিয়ার রাজ্যাভিষেক-মূলক আনন্দসূচক সভায় রামগোপাল সেই বুদ্ধিজীবী মহলের বক্তব্যেরই প্রতিনিধিত্ব করেছিলেন[১১] পূর্বে তিনি ২৪ মে ১৮৫৭ তারিখে কলিকাতায় অনুষ্ঠিত রাজানুগত্য শোভাযাত্রায় অংশগ্রহণ করেছিলেন গিরিশচন্দ্র ঘোষ, কাশীপ্রসাদ ঘোষ প্রভৃতি তরুণ প্রতিনিধিদের সঙ্গে। যুদ্ধকালেও তিনি প্রসন্নকুমার ঠাকুর ও রমাপ্রসাদ রায়ের সহযোগে গঠিত একটি যুদ্ধ-দুর্গত ত্রাণ কমিটির সদস্য হিসাবে কাজ করেছিলেন।[১২]

বক্তা রামগোপালের ওজস্বিনী বক্তৃতার কোনো যান্ত্রিক রেকর্ড নাই। কিন্তু তাঁর বক্তৃতাবলীকে মুদ্রিত আকারে ধরে রাখার ব্যবস্থা হয়েছিল। একটি ক্ষেত্রে রামগোপাল বক্তৃতার দ্বারা প্রতিবাদ না করে স্বয়ং লিখিতভাবে তাঁর প্রতিবাদ প্রকাশ করেছিলেন। এই বিখ্যাত পুস্তিকাটি "A Few Remarks on certain Draft Acts, commonly called Black Acts' নামে পরিচিত। ১৮৪৯-৫০ সনে জন এলিয়ট ড্রিংকওয়াটার বেথুন বড়লাটের শাসন পরিষদে চারটি আইনের খসড়া উপস্থাপন করেন। প্রথম দুটি বিল ২৬ অক্টোবর ১৮৪৯ এবং তৃতীয় ও চতুর্থ বিল দুটি যথাক্রমে ২৬ জানুয়ারি ১৮৫০ এবং ১৬ ফেব্রুয়ারি ১৮৫০ তারিখে পেশ করেন। খসড়াগুলির মূল বক্তব্য ছিল—বিচার ব্যবস্থায় ইউরোপীয় ও ভারতীয়দের মধ্যে বৈষম্য দূরীকরণ এবং সরকারী কর্মচারীদের আইন সঙ্গতভাবে বেসরকারী ইউরোপীয়দের আক্রমণ থেকে সংরক্ষণ। বেথুনই যে প্রথম এ-বিষয়ে সচেতন হলেন, তা নয়। বড়লাটের শাসন পরিষদের প্রথম আইন সচিব টমাস বেবিংটন মেকলে বিচার ব্যবস্থার অসাম্য দূরীকরণের জন্য ১৮৩৬ খৃষ্টাব্দের একাদশ

আইন বিধিবদ্ধ করান। তখনই ইউরোপীয়গণ এই আইনকে 'কালাকানুন' বা Black Acts নাম দেন। বর্তমান ক্ষেত্রেও বেথুনের প্রস্তাবিত খসড়াগুলি পাঠ করে ক্রোধোন্মত্ত এদেশীয় ইউরোপীয়গণ এই আইনকে 'কালা আইন' বা Black Acts নামে আখ্যাত করলেন। রামগোপাল ঘোষ বিচার ব্যবস্থায় এই প্রার্থিত সাম্যতাকে সমর্থন করে তাঁর উক্ত নামীয় পুস্তিকাটি প্রচার করেন।

এই পুস্তিকা রচনার যে কারণ রামগোপাল প্রকাশ্যত তাঁর পুস্তিকায় ঘোষণা করেছেন, তা উদ্ধারযোগ্য। বেথুন প্রস্তাবিত বিল চতুষ্টয়ের প্রথম তিনটির কথা তৎকালীন সরকার সরকারী গেজেটের ৩১ অক্টোবর ১৮৪৯ এবং 'An Act for protection of Judicial Officers' নামক চতুর্থটির কথা ২১ নভেম্বর সংখ্যায় প্রকাশিত হয়। এর প্রতিবাদকল্পে এদেশীয় ইউরোপীয়গণ ১৮৪৯ খ্রীষ্টাব্দের ২৯ ডিসেম্বর টাউনহলে সমবেত হয়ে প্রতিবাদ করেন। এই প্রসঙ্গে বিলাতে খবর পৌঁছয় যে, ইউরোপীয়গণের আন্দোলনের বিরুদ্ধে রামগোপালের নেতৃত্বে একশ্রেণীর ভারতীয় মুখর হয়ে উঠেছেন। রামগোপাল এই সূত্রের উল্লেখ করেই এই পুস্তিকা রচনা করেন। তিনি লিখেছেন 'while the British public in Calcutta was thus excited and agitated, a report got abroad the natives were getting up a counter memorial in support of the "Black Acts". My humble name was signed out as chief instigator of this movement, and as might have been expected under such circumstances, improper and unworthy motives were recklessly attributed to me" যেহেতু রিপোর্টের লেখক রামগোপালের মতামত জানেন না, সেই হেতু তিনি এই পুস্তিকায় তাঁর মতামত ব্যক্ত করতে চেয়েছেন। ব্রিটিশদের আন্দোলনকে স্তিমিত করার কোনো অভিপ্রায় তাঁর ছিল না। তবে দেশবাসীকে এমন একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তাঁর মতো বিচক্ষণ রাজনীতিকের মতামত জ্ঞাপনের একটা তাগিদও তিনি অনুভব করেছিলেন। কারণ তাঁর মতো ব্রিটিশ-ঘনিষ্ঠ এদেশীয়ের সংখ্যা খুবই নগণ্য ছিল। তাঁদের প্রতি তাঁর সহানুভূতি অবশ্যই আছে। কিন্তু 'So long as that cause does not interfare with the happiness and prosperity of my own brethren of the soil'[৩৫] Black Act কে সমর্থন এবং 'Own brethren of the soil'-এর স্বার্থরক্ষা তাই এক আশ্চর্য দেশপ্রেমের প্রতিভূ হয়ে রামগোপালকে স্বদেশের চোখে অনেক উন্নীত করে তুলেছিল। রামগোপালের স্বদেশ প্রেমের আরও একটি স্মরণযোগ্য উদাহরণ সরকারী খেতাবের প্রতি তাঁর অনীহায় বিধৃত। ছোট আদালতে দ্বিতীয় জজের পদ গ্রহণের জন্য তৎকালীন ব্রিটিশ সরকার দুহাজার টাকা মাসে দেবার প্রস্তাব করেন। কিন্তু পাছে 'নুন খেয়ে গুণ গাইতে হয়?—সেজন্য আত্মমর্যাদাসম্পন্ন রামগোপাল অবলীলাক্রমে সেই সরকারী প্রস্তাব প্রত্যাখ্যান করেন।

এবং এরই ফলে তাঁকে Agri-Horticultural Society[১৪] এর সহ সভাপতির পদ থেকে বিতাড়িত হতে হল। প্রতিবাদে সিসিলি বীডন এবং ঈশ্বরচন্দ্র ঘোষালও পদত্যাগ করলেন।

রামগোপাল প্রদত্ত অন্যান্য বক্তৃতাবলী সম্পর্কে প্রাসঙ্গিক টীকা আমরা বক্তৃতাবলীর টীকাতে নিবন্ধ করেছি। ঋষি বঙ্কিমচন্দ্র সঙ্গত কারণেই লিখেছিলেন—'মহাত্মা রামমোহন রায়ের কথা ছাড়িয়া দিয়া রামগোপাল ঘোষ ও হরিশচন্দ্র মুখোপাধ্যায়কে বাঙ্গালা দেশে দেশবাৎসল্যের প্রথম নেতা বলা যাইতে পারে।'[১৫] এবং মি. কটন বলেছিলেন—'He was the first Bengalee to systematically advocate and pursue public agitation for the redress of public grievances'.

বিলাতে রাজনৈতিক আন্দোলন বিষয়ে আলোচনার জন্য এই গ্রন্থের চিঠিপত্র অংশ দ্রষ্টব্য।

১ টমসনের জন্ম ইংলন্ডে লিভারপুলে ১৮০৪ খ্রীষ্টাব্দে। স্বয়ং শিক্ষিত এই মানুষটি ইংলন্ডের উইলবারফোর্স ও অন্যান্য সমাজসেবীদের সহযোগে তীব্র আন্দোলন গড়ে তুলে ক্রীতদাস প্রথা উচ্ছেদ করেন। তাঁর এই সংস্কারমুখিতা ভারতবর্ষেও এসে সাড়া জাগালো। টমসন এদেশে এসে বিভিন্ন সভায় বক্তৃতা করতে লাগলেন।

২ Rai Jogneswar Mitra Ed. Speeches by George Thomson (1895) P. I.

৩ তদেব, পৃ. ১৬০

৪ বিনয় ঘোষ, সাময়িকপত্রে বাংলার সমাজচিত্র, তৃতীয় খণ্ড পৃ. ৬০৫

৫ Thundering at Fouzdari Balakhana

৬ যোগেশচন্দ্র বাগল, মুক্তির সন্ধানে ভারত, (তৃতীয় সংস্করণ, ১৩৬৭) পৃ. ৪৮

৭ মিঃ হিউম Star পত্রিকায় ঠাট্টাকরেছিলেন The mighty Ramgopal বলে; আর হিন্দু প্যাট্রিয়টে কৃষ্ণদাস পাল স্মৃতিচারণা করেছিলেন—'Balakhana Hall, where used to be gathered the flower of Indian youths, resounded with his eloquence ..'

৮ দ্রষ্টব্য বেঙ্গল স্পেকটেটর, ১৭ এপ্রিল ১৮৪৩ (২য় খণ্ড ১১ সংখ্যা) বিনয় ঘোষ কৃত সংকলন)।

৯ বর্তমানে এটি অপসারিত হয়েছে।

১০ Report of the proceedings of a Public Meeting of the Native Community held in the Town Hall on Friday, the 28th July, 1853.

১১ J. K. Majumder (ed) Indian speeches and Documents on British Rule, 1821-1918 P pp 76-78

১২ ফেন্ড অব ইন্ডিয়া, ১৬ জুলাই ১৮৫৭ সংখ্যা।

১৩ তাঁর এই পুস্তিকা পড়ে Dr John Grant তো বিশ্বাসই করেননি, একজন Native -এর কলম থেকে এই কথা বেরিয়েছে অন্যের সাহায্য ব্যতিরেকেই।

১৪ ১৮২০ খ্রীষ্টাব্দে উইলিয়ম কেরী কর্তৃক এই সভা স্থাপিত হয়। রাজা রাধাকান্ত দেব, দ্বারকানাথ ঠাকুর এবং রামগোপাল এই সভার সঙ্গে ঘনিষ্ঠভাবে সংযুক্ত ছিলেন। বীরভূম, বর্ধমান এবং হুগলীতে এর শাখা স্থাপিত হয়। রামগোপালের বিতাড়ন থেকে ভারতীয়গণ তাঁদের অসহায় অবস্থাটি ভালভাবে বুঝতে পারেন এবং রাজনৈতিক সংগঠন স্থাপনে তাঁদেরকে প্রেরণা দেয়।

১৫ দ্রঃ বঙ্কিমরচনাবলী, সাহিত্য সংসদ সংস্করণ।

# শিক্ষাবিদ্ রামগোপাল

হিন্দুকলেজ প্রতিষ্ঠার সঙ্গে সঙ্গে এ দেশে যে নতুন শিক্ষাব্যবস্থার প্রবর্তন ঘটে, রামগোপাল অন্তরঙ্গে তার সঙ্গে পরিচিত ছিলেন। প্রকৃতপক্ষে তিনি নিজেই সেই শিক্ষাব্যবস্থার সৃষ্টি। ফলে ছাত্রাবস্থাতেই তিনি এ দেশীয় নব শিক্ষাপদ্ধতির একজন উৎসাহী সমর্থক হয়ে পড়েছিলেন। য়ুরোপীয় আদর্শে এদেশে পাঠশালা স্থাপনে প্রভূত আগ্রহ দেখিয়েছিলেন। সেকালে জন এলিয়ট ড্রিংকওয়াটার বেথুন যখন এদেশে স্ত্রীশিক্ষা প্রসারে বিদ্যালয় স্থাপনে আগ্রহী হলেন তখন তিনি এদেশীয় যে ব্যক্তির সঙ্গে প্রথম পরামর্শ করেছিলেন তিনি এই রামগোপাল ঘোষ।

ট্রিনিটি কলেজের উজ্জ্বল ছাত্র বেথুন বিলেতে থাকতেই এদেশের শিক্ষাব্যবস্থা নিয়ে যথেষ্ট আগ্রহ প্রকাশ করেন। বিশেষত মেয়েদের শিক্ষার দুরবস্থা তাঁকে খুবই চিন্তিত রাখত। মেয়েদের অবস্থার উন্নতি ঘটাতে পারে একমাত্র উন্নত শিক্ষা ব্যবস্থা—একথাই বেথুনের মনে হত বার বার।

১৮৪৮ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে বেথুন ভারতে এলেন গভর্নর জেনারেলের কাউন্সিলের একজন লীগাল মেম্বার হিসেবে। পদাধিকার বলে তিনি এডুকেশন কাউন্সিলের সভাপতিও হলেন। এই কাউন্সিলের একজন সদস্য ছিলেন রামগোপাল। বেথুন কলকাতায় এসেই সবিশেষ পরিচিত হলেন তাঁর সঙ্গে। কথায় কথায় এদেশে মেয়েদের বিদ্যালয় স্থাপনে বেথুনের মনোগত ইচ্ছা বেথুন রামগোপালকে জানালেন। রামগোপাল সেই প্রস্তাব সানন্দে সমর্থন করে বন্ধুবান্ধবদের কাছে বেথুনের ইচ্ছা ব্যক্ত করতে লাগলেন। রামগোপাল বেথুনকে নিয়ে বন্ধুদের কাছে একাধিকবার গেলেনও। সব শুনে তাঁরা যথাসাধ্য অর্থ সাহায্য, এমনকি বাড়ির মেয়েদের পড়াশুনোর জন্য পাঠাবার প্রতিশ্রুতি দিলেন।

রামগোপালকে নিয়ে একদিন বেথুন ৫৬, সুকিয়াস্ট্রীট-এ দক্ষিণানন্দ মুখোপাধ্যায়ের (পরে রাজা দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায়) বাড়িতে গেলেন। দক্ষিণানন্দ বাড়ীতে ছিলেন না। ফিরে এসে বেথুনের সঙ্গে দেখা করলেন এবং নিজের বৈঠকখানা ঘরটিতেই বিদ্যালয় প্রতিষ্ঠার অনুমতি দিলেন। পরে মির্জাপুরে সাড়ে পাঁচ বিঘা জমি দিলেন বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য। পণ্ডিত মদনমোহন তর্কালঙ্কারও সাহায্যের হাত বাড়ালেন। তাঁর কন্যা ভুবনমালা ও কুন্দমালা সমেত একুশটি মেয়ে পড়ুয়াকে নিয়ে ৭ই মে ১৮৪৮ তারিখে বিদ্যালয়টি Calcutta Female School[১] নামে প্রতিষ্ঠিত হল।

এই প্রসঙ্গে গৌরীশঙ্কর ভট্টাচার্য সম্পাদিত 'সম্বাদ ভাস্কর' পত্রিকা লিখলেন:

বুদ্ধিনিপুণ বেথুন সাহেব ১২ই বৈশাখ [এপ্রিল ২৩] সোমবারে তথায় সাধারণ বন্ধু

শ্রীযুক্ত রামগোপাল ঘোষ মহাশয়কে অনুরোধ করিলেন ঘোষ বাবু স্বদেশস্থ বান্ধব দিগের সহিত পরামর্শ করিয়া এই বিষয়ের সহায়তা করেন, তাহাতে বাবু রামগোপাল ঘোষ মহাশয় আত্মীয়দিগের সহিত পরামর্শ পূর্বক স্বীকৃত হইলেন তাঁহার দিগের বালিকাগণকে বিদ্যালয়ে পাঠাইবেন এবং তৎপরে সোমবারে [এপ্রিল ৩০] ঐ সকল আত্মীয়গণকে লইয়া যাইয়া বেথুন সাহেবের সাক্ষাতেও বান্ধবগণকে এই বিষয় স্বীকার করাইলেন, তৎসময়ে শ্রীযুক্ত বেথুন সাহেব ঐ সকল ব্যক্তিকে সমাদরে গ্রহণ করিয়াছিলেন, সেইকালে পরামর্শ ধার্য করিয়া গত সোমবারে [মে ৭] বালিকাগণকে বিদ্যালয়ে দিয়াছেন।' মে ১০ ১৮৪৯ সংখ্যা।

এখানে বিশেষ উল্লেখযোগ্য যে, যে ২১ জন মেয়ে বিদ্যালয়ে প্রথম প্রবিষ্ট হলেন ছাত্রী হিসেবে তাঁদের মধ্যে রামগোপালের কন্যাও (হেমলতা ?) ছিলেন।

কিছুদিন পরে লর্ড ডালহৌসীকে (তৎকালীন গভর্ণর-জেনারেল) বেথুন মার্চ ২৯, ১৮৫০ তারিখে যে চিঠি দেন তাতে দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায়, মদনমোহন তর্কালঙ্কারের সঙ্গে রামগোপাল ঘোষের সহায়তা উল্লেখ করে লেখেন—'The three natives to whom I desire especially to record my gratitude for their assistance are Baboo Ram Gopal Ghose, the well-known merchant who was my principal adviser in the first instance and who procured me my first pupils...'

অবশ্য আমি বিস্মিত হই অন্য কারণে। কেন বেথুন তাঁর উদ্বোধনী বক্তৃতায় রামগোপাল ঘোষের নাম কৃতজ্ঞতার সঙ্গে উচ্চারণ করলেন না। শুধু 'Some of my friends' উল্লেখ আমার কাছে পর্যাপ্ত মনে হয়নি। এমনকি এই বিদ্যালয়ের পরিচালক মণ্ডলীতে অপরাপর বাঙালীরা থাকলেও রামগোপাল একেবারে অনুপস্থিত।

একথা মনে করার কিছুমাত্র কারণ নেই যে বেথুনের সাহচর্যেই রামগোপালের মনে শিক্ষাবিস্তারের সদিচ্ছা জাগরূক হয়। বরং এর বিপরীতটাই সত্য। রামগোপালের মধ্যে শিক্ষাবিস্তারের আগ্রহ দেখেই তাঁকে এডুকেশন কাউন্সিলের সদস্য করা হয়[২] এবং বেথুন সেকারণে তাঁর কাছে স্বীয় ইচ্ছা জ্ঞাপন করেন।

স্ত্রীশিক্ষা বিস্তারের ব্যাপারে রামগোপালের আগ্রহ আমরা লক্ষ্য করেছি অনেক আগেই ১৮৪২ সালে। হিন্দুকলেজের যে যে ছাত্র স্ত্রীশিক্ষার প্রয়োজনীয়তা বিষয়ে উৎকৃষ্ট প্রবন্ধ রচনা করতে পারবেন, রামগোপাল তাঁদের মধ্যে প্রথম ও দ্বিতীয় স্থানাধিকারীকে যথাক্রমে সোনার ও রুপোর পদক দেবার কথা ঘোষণা করেছিলেন। প্রসঙ্গত উল্লেখযোগ্য, প্রথমবারের পুরস্কার দুটি পেয়েছিলেন মধুসূদন দত্ত ও ভূদেব মুখোপাধ্যায়।

আসলে ছাত্রদের পারিতোষিকদানে উৎসাহিত করার যে প্রচেষ্টা দ্বারকানাথ ঠাকুর প্রথম গ্রহণ করেন, রামগোপাল সেই পথই অনুসরণ করার চেষ্টা করেন। ভোলানাথ বসু, সূর্যকুমার চক্রবর্তী (পরে গুডিভ চক্রবর্তী), দ্বারকানাথ বসু এবং

গোপাললাল শীলকে চিকিৎসা শাস্ত্রে উচ্চশিক্ষার জন্য বিলাতে পাঠাবার যে প্রস্তাব দ্বারকানাথের কাছে ডাঃ গুডিভ করেছিলেন সেটির প্রথম সমর্থন এসেছিল রামগোপাল ঘোষের কাছ থেকেই। প্রকৃতপক্ষে ছাত্রদের উৎসাহ দানের জন্য তিনি ঐ ছাত্রদের সঙ্গে জাহাজে একরাত্রি বাস পর্যন্ত করেছিলেন (মায়ের নিষেধের জন্য তিনি নিজে কখনও বিদেশযাত্রা করেননি)। সঙ্গতকারণেই Dr. Mouat ঋণ স্বীকার করেছেন এই শিক্ষাবিদ্ মানুষটির কাছে—'In fact, I can look upon no part of my early career in connection with education which is not associated with him ( Ramgopal ).'

আমরা জানি, খ্রীষ্টধর্ম প্রচারের মূলে 'কুঠারাঘাত' করার জন্য দেবেন্দ্রনাথ ঠাকুর সর্বপ্রকারে যত্নশীল হয়েছিলেন। তারই ফলে তিনি প্রতিষ্ঠা করেন 'তত্ত্ববোধিনী পাঠশালা'র। ১৭৬৫ শকের ১৮ই বৈশাখ এই পাঠশালা কলকাতা থেকে হুগলী জেলার ত্রিবেণীর সন্নিকটস্থ বাঁশবেড়িয়াতে স্থানান্তরিত হয়। এই বাঁশবেড়িয়া থেকে রামগোপালের পিতৃভূমি বাগাটি খুবই কাছে। রামগোপাল এই বিদ্যালয়ের 'পরিদর্শক'[৩] নিযুক্ত হলেন। 'তত্ত্ববোধিনী' পত্রিকার সঙ্গেও তিনি যুক্ত ছিলেন।

'পাঠশালা'র পারিতোষিক বিতরণের বিভিন্ন অনুষ্ঠানেও তিনি উপস্থিত থেকে ছাত্রদের উৎসাহিত করতেন এবং বাংলা ভাষায় বক্তৃতা করতেন। নিজে পুরস্কারের জন্য বই পত্রও দিতেন।[৪] তাছাড়া বিদ্যালয়ের পরীক্ষার সময় অন্যান্যদের সঙ্গে উপস্থিত থেকে যে ছাত্রদের সাহস দিতেন তারও প্রমাণ পাই তৎকালীন সংবাদপত্রে।[৫] 'তত্ত্ববোধিনী পত্রিকা'র গ্রন্থাধ্যক্ষ সভার তিনি একজন সদস্য ছিলেন। সত্যনিষ্ঠা এবং যুক্তিবাদিতার কারণেই তিনি যে এই পত্রিকায় স্থান পেয়েছিলেন—একথা বলা বাহুল্য। কারণ ধর্ম ব্যাপারে তাঁর কিছুমাত্র সংলগ্নতা ছিল না (পরে সে কথা বলবো)।

অক্ষয়কুমার দত্ত 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় স্বরচিত 'বাহ্যবস্তুর সহিত মানব প্রকৃতির সম্বন্ধ বিচার' প্রবন্ধ গ্রন্থাকারে পুনর্মুদ্রনের জন্য অনুমতি প্রার্থনা করলে অন্যান্যদের সঙ্গে রামগোপালও 'ইহাতে আমার কোন আপত্তি নাই স্বচ্ছন্দে মুদ্রিত করুন' বলে স্বাক্ষর করেছিলেন।[৬] তত্ত্ববোধিনীর গুরুগম্ভীর ভাষা দেখে তিনি উৎসাহ প্রকাশ করতেন।[৭] মধুসূদন দত্ত[৮] পর্যন্ত আক্ষেপ করেছিলেন, রামগোপাল যদি বাংলা ভাষায় চর্চা করতেন, বাংলা ভাষার আরও উন্নতি হত।

অবশ্য এই মন্তব্য থেকে ভাবা উচিত হবে না যে রামগোপাল ঘোষ অন্তত পক্ষে বাংলা ভাষার কিছু চর্চাও করতেন। সে রকম কোনো আভাসমাত্র ছিল না তাঁর মধ্যে। বরং বিপরীত চিত্রটিই সত্য। পরিশিষ্টে সংকলিত রামগোপাল লিখিত পত্রাবলীর মধ্যে ২১শে সেপ্টেম্বর ১৮৩৫ তারিখে বন্ধু গোবিন্দচন্দ্র বসাককে লেখা চিঠির মধ্যে রামগোপালের 'অজ্ঞতা' টুকুই ফুটে উঠেছে—'My dear Gobind ....Too cooks will spoil the broth. অনেক সন্ন্যাসীতে গাজন নষ্ট।'.... সন্ন্যাসী বানানটি লক্ষণীয়।

কিন্তু বাংলা ভাষা সম্পর্কে তাঁর যে প্রচুর আগ্রহ ছিল—সে বিষয়ে কোনো সন্দেহ নেই। পূর্বোক্ত ভূমিকাগুলি ছাড়া 'বঙ্গীয় ভাষার ইতিবৃত্ত' রচনার ব্যাপারে তাঁর ভূমিকা সবিশেষ উল্লেখযোগ্য।[৯] এই ইতিবৃত্ত রচনা করলে যে পুরস্কার প্রদত্ত হবে তার ঘোষণার নিচে যে নামগুলি ছিল তাতে পাদ্রী কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় ছাড়া একমাত্র রামগোপাল ঘোষই ভারতীয় ছিলেন। অন্য পাঁচ জন ছিলেন ইউরোপীয়।

১৮৪৪ খ্রীষ্টাব্দে লর্ড হার্ডিঞ্জ উচ্চশিক্ষাকে সরকারী কর্মযোগ্যতার অন্যতম মাপকাঠি বলে ঘোষণা করেন। তখন শিক্ষিত বাঙালীরা ২১শে নভেম্বর ১৮৪৪ তারিখে ফ্রী চার্চ ইনস্টিটিউশনে এক বিরাট জনসভা করে এই ঘোষণাকে স্বাগত জানান। এই ঘোষণাকে এই সভায় প্রথম ধন্যবাদ প্রস্তাবের মাধ্যমে অভিনন্দিত করেন 'এজুরাজ' রামগোপাল ঘোষ। কিশোরীচাঁদ মিত্র তাঁর প্রস্তাব সর্বান্তঃকরণে সমর্থন করে বলেন—'**Among the formidable obstacles which oppose themselves to the progress of education in our oountry, the absence of all connection between education and pecuniary success in the world is on the principal. I hail therefore the resolution**'.[১০]

তৎকালীন ভারত সরকারের ডিরেক্টর সভা ১৯শে জুলাই ১৮৫৪ তারিখে ভারতবর্ষের শিক্ষা সম্পর্কে একটি সারগর্ভ ডেসপ্যাচ বা বিধানপত্র পাঠান। কলকাতা, বোম্বাই ও মাদ্রাজে শিক্ষার দ্রুত অগ্রসরতা লক্ষ্য করে একে সুনিয়ন্ত্রিত করে আরও ব্যাপকতর ভিত্তিতে প্রতিষ্ঠার প্রয়োজনীয়তা থেকেই এই ডেসপ্যাচ রচিত হয়। শোনা যায় এটি রচনা করেছিলেন জন স্টুয়ার্ট মিল। এর পরেই ডিরেক্টর সভা হিন্দু কলেজ সম্পর্কে নতুন ব্যবস্থার জন্য যে অনুমোদন পত্র রচনা করেন, তাতে ভাবী বিশ্ব-বিদ্যালয় সম্পর্কেও কয়েকটি কার্যকরী নির্দেশ ছিল। ভারত সরকার বিশ্ব-বিদ্যালয় প্রতিষ্ঠার জন্য কলকাতার সরকারী-বেসরকারী ব্যক্তিদের নিয়ে ১৮৫৬ খ্রীষ্টাব্দে একটি কমিটি নির্ধারণ করেন। এই কমিটিতে প্রসন্নকুমার ঠাকুর, রমাপ্রসাদ রায়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ছাড়া ছিলেন রামগোপাল ঘোষ। এঁরা যৌথভাবে যে রিপোর্ট প্রদান করেন, তারই উপর ভিত্তি করে ২৪শে জানুয়ারি ১৮৫৭ তারিখে বিধিবদ্ধ আইন অনুসারে কলকাতা বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়।[১১]

শুধু বিশ্ববিদ্যালয় নয়, যেকোনো শিক্ষাপ্রতিষ্ঠান স্থাপনেই তিনি প্রভূত উৎসাহ দেখাতেন। এর প্রমাণ রয়েছে **Industrial Art Society** বা শিল্প বিদ্যোৎ-সাহিনী সভার সদস্য হিসাবে তাঁর সংযুক্তিতে।[১২] ক্যালকাটা ট্রেনিং স্কুলের প্রতিষ্ঠাতৃগণের মধ্যে রামগোপাল ছিলেন অন্যতম। মেট্রোপলিটন স্কুল প্রতিষ্ঠাতেও তাঁর ভূমিকা ছিল যদিও পরে প্রতিষ্ঠানটির পরিচালক সমিতি থেকে রামগোপাল পদত্যাগ করেন শারীরিক কারণে।[১৩]

মেডিকেল কলেজ স্থাপনার পর থেকে রামগোপাল অফিস থেকে ফেরার সময় প্রায় নিয়মিতভাবে সেখানে প্রতিদিন যেতেন এবং ডাঃ গুডিভ অথবা ডাঃ জি. গ্র্যান্টের

সঙ্গে এর উন্নতি বিষয়ে নানা আলোচনা করতেন। এখানের ডাঃ Osansy তাঁকে তৎকালীন গভর্ণর জেনারেলের সঙ্গে পরিচয় করিয়ে দিয়ে বলেন—'দশ বৎসরের মধ্যে রামগোপাল ঘোষ সাধারণের ও দেশের উপকারিতায় দ্বারকানাথ ঠাকুরকেও অতিক্রম করে যাবেন।'

এই মেডিকেল কলেজের গ্রন্থাগারে রামগোপাল বহু মূল্যোবান বইপত্রও দান করেন। কিন্তু যে কারণে রামগোপাল শিক্ষাবিদ্ হিসাবে তাঁর জন্মভূমিতে চিরস্মরণীয় হয়ে আছেন, তা হ'ল স্বগ্রামে নিজব্যয়ে একটি বিদ্যালয় প্রতিষ্ঠা। হুগলী জেলা তৎকালে সমস্ত জেলার চেয়ে আধুনিক শিক্ষায় প্রাগ্রসর ছিল।[১৪] এই জেলারই এক খন্ড-গ্রামে ১৮৫৩ খ্রীষ্টাব্দে একটি বাংলো ধরণের চালাঘরে রামগোপাল যে বিদ্যালয় স্থাপন করেন তার ছাত্রসংখ্যা অনতিবিলম্বে পাঁচশোর উপর দাঁড়ায়। এর সরকারী সাহায্যের জন্যও তিনি জোরালো আবেদন রাখেন। এখনও এই বিদ্যালয়টি 'বাগাটি রামগোপাল ঘোষ উচ্চ বিদ্যালয়' নামে জীবিত।

১ সূচনাতেই বিদ্যালয়টির নাম নিয়ে বেশ গোলমাল দেখা যায়। সংবাদ প্রভাকর প্রথমে এর নাম 'ভিক্টোরিয়া বাংলা বিদ্যালয়' দিলেও দুদিন পর থেকে একে 'ভিক্টোরিয়া বালিকা বিদ্যালয়' নামে অভিহিত করতে থাকে। কিন্তু উদ্বোধনী ভাষণে বেথুন এর নাম 'ক্যালকাটা ফিমেল স্কুল' বলেন — 'The time may come, and that at no distant period, when all reserve of this kind may be laid aside when the Calcutta Female School, by whatever other and more illustrious name it may be known ..' ইত্যাদি।

২ হিন্দু কলেজে গণিকা হীরা বুলবুলের পুত্রকে ভর্তি করা হলে সখেদে সংবাদ প্রভাকর লিখেছিল (১১ই ফেব্রুয়ারি ১৮৫৩) — "এতন্নগরের সর্বত্র এমত জনরব হইয়াছে যে নেপালদেশীয় একটি বেশ্যানন্দন অধ্যয়নার্থ হিন্দু কলেজে নিযুক্ত হইয়াছে, কি আক্ষেপ ! ..

"ইদানীং এজুইকেসন কৌন্সেলে বাঙ্গালীর মধ্যে কেবল রামগোপাল ঘোষ মহাশয়েরই বিশিষ্টরূপ সম্মান আছে, কিন্তু ঘোষবাবু এই সকল দোষ ধরিয়া আপত্তি উপস্থিত কেন না করেন তাহা বলিতে পারি না, ঐ সমস্ত দোষের বিষয়ে ঘোষের অনুরোধ রক্ষা না হইবে এমত নহে, অতএব গোপাল এ সময়ে শুদ্ধ সাক্ষিগোপালের মত নীরব থাকাতে হিন্দু মাত্রেই খেদ করিতেছেন। ফলে এবিষয়ে গোপালের দোষ কি, আমারদিগের কপালের দোষই স্বীকার করিতে হইবেক,..."

এই আন্দোলনের ফলেই রাজেন্দ্র দত্ত কর্তৃক 'মেট্রোপলিটন কলেজ' স্থাপিত হয়। রাম-গোপাল এর প্রতিষ্ঠার সঙ্গে যুক্ত ছিলেন।

৩ নকুড় চন্দ্র বিশ্বাস, অক্ষয় চরিত, 'এক্ষণ' পুনর্মুদ্রণ, পৌষ-চৈত্র ১৩৭৮, পৃ. ৪৮

৪ 'তত্ত্ববোধিনী পত্রিকা', ১লা মাঘ ১৭৬৬ শক, ১৮ সংখ্যা — 'আমি কৃতজ্ঞতা পূর্বক স্বীকার করিতেছি যে তত্ত্ববোধিনী পাঠশালার গত পরীক্ষাকালীন ছাত্রদিগকে পুরস্কার দিবার জন্য শ্রীযুক্ত রামগোপাল ঘোষ মহাশয় ১৭ খান পুস্তক, শ্রীযুক্ত শ্রীনাথ ঘোষ ও অমৃতলাল মিত্র মহাশয়েরা ৭ খান পুস্তক, শ্রীযুক্ত নিমাই চরণ মিত্র মহাশয় ২০ খানি পুস্তক এবং শ্রীযুক্ত জয়কৃষ্ণ মুখোপাধ্যায় মহাশয় ২৫ টাকা প্রদান করিয়াছেন।' কলিকাতা স্কুল সোসাইটির স্কলার জনৈক মেধাবী ছাত্রের ব্যয়ভারও তিনি বহন করতেন।

৫ প্রাগুক্ত সংখ্যা — 'গত ১৬ই পৌষ রবিবার দিবা দুই প্রহরের সময় বংশবাটীতে উক্ত পাঠশালার পরীক্ষা হয়। তদুপলক্ষে অন্যূন চারিশত ব্যক্তি একত্র হইয়াছিলেন, তন্মধ্যে শ্রীযুক্ত রামগোপাল ঘোষ, রমাপ্রসাদ রায়...প্রভৃতি অনেক সম্ভ্রান্ত ও বিদ্যান ব্যক্তি উপস্থিত হইয়াছিলেন এবং সকলেই বালকদিগের পরীক্ষা সন্দর্শনে সন্তুষ্ট হইয়াছিলেন।

৬ অন্যান্য স্বাক্ষরকারীরা ছিলেন সর্ব্বশ্রী রাধাপ্রসাদ রায়, দেবেন্দ্রনাথ ঠাকুর, শ্রীনাথ ঘোষ এবং সত্যচরণ শর্মণঃ। স্বাক্ষরের তারিখ ২৮শে চৈত্র ১৭৭১ শক।

৭ দ্রঃ শিবনাথ শাস্ত্রী, 'রামতনু লাহিড়ী ও তৎকালীন বঙ্গসমাজ'—শিবনাথ রচনা সংগ্রহ ২য় খন্ড, বারিদবরণ ঘোষ সম্পাদিত (১৯৭৬), পৃঃ ৩৬০ — 'রামগোপাল ঘোষ একদিন লাহিড়ী মহাশয়কে বলিলেন — "রামতনু! রামতনু! বাঙ্গালা ভাষায় গম্ভীর ভাবের রচনা দেখেছ? এই দেখ," বলিয়া তত্ত্ববোধিনী পাঠ করিতে দিলেন।'

৮ নগেন্দ্রনাথ সোম, 'মধুস্মৃতি' (১৩৬১) পৃঃ ৩৪০।

৯ 'সংবাদ প্রভাকর', ১৪ই জানুয়ারি ১৮৫১ সংখ্যা।

১০ দ্রঃ বিনয় ঘোষ, 'সাময়িক পত্রে বাংলার সমাজ চিত্র', দ্বিতীয় খন্ড, পৃঃ ৪৬-৪৭।

১১ যোগেশচন্দ্র বাগল, 'বাংলার উচ্চ শিক্ষা' (১৩৬৯) পৃঃ ৪৬-৪৯।

১২ যোগেশ চন্দ্র বাগল, 'কলিকাতার সংস্কৃতি কেন্দ্র' (১৩৬৬) পৃঃ ১৩২।

১৩ মৃত্যুকালে তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়কে পঁচিশ হাজার টাকা দান করে যান। রামগোপালের ধারণাই ছিল 'Only education could solve India's manifold problems'.

১৪ It was in Hooghly ..that the seeds of English education were first sown. They germinated freely, and this metropolitan zilla proved adaptability of the soil of this country to the growth of what has now become a stately tree shooting out magnificient foliage and bearing golden fruits. Mr. Robert May, a dissenting missionary residing in Chinsurah, opened in his dwelling-house in July 1814, a school on the Lanacasterian plan'—Transaction of the Bengal Social Science Association, Vol I, part I (1867) p. 53.

# সামাজিক রামগোপাল

এই অংশে আমরা রামগোপালের সমাজ বিষয়ে ধারণা ও কর্তব্য এবং তিনি কতদূরে সামাজিক মানুষ ছিলেন সে বিষয়ে আলোকপাত করতে চেয়েছি। এ থেকে তিনি দেশ-কালের সঙ্গে কতখানি সংলগ্ন ছিলেন সে-বিষয়ে আরও কিছু জানা যাবে।

রামগোপালের যে সময়ে জন্ম সে-সময়ে ভারতের নব্যচেতনার অগ্রদূত রামমোহন কলকাতায় এসে বসবাস করতে আরম্ভ করেছেন। তাঁর আগমনের সঙ্গে বঙ্গদেশে ধর্ম ও সমাজ বিষয়ে যে সংস্কার দেখা দেয় তাতে দেশীয় সমাজ চারটি পথে বিভক্ত হয়ে যায় — রামমোহনী পন্থা, ক্রীশ্চান পন্থা, রক্ষণশীল হিন্দুপন্থা এবং স্বপন্থা। রামমোহন এদের সম্মিলিত পন্থার সত্যাস্বাদন করার জন্য নিজপথ অবলম্বন করলেন। ফলে ধর্মের দিক থেকে স্বসমাজে কিছুটা বিতর্কিত হয়ে পড়লেন।

রামগোপালকে যাঁরা ব্যক্তিগতভাবে জেনে তাঁর আচার আচরণ সম্বন্ধে ওয়াকিবহাল ছিলেন তাঁরা মোটামুটি তাঁকে সাহেবপন্থী মানুষ বলেই জানতেন। আহার-বিহার, বন্ধু-বান্ধব এবং মুখের সুললিত ইংরাজি ভাষা সহজেই তাঁকে এমন একটি ধারনার অনুগত করে তুলেছিল। বাস্তবিক পক্ষে তিনি অন্তরের সত্য-ধর্মকেই প্রাধান্য দিয়েছেন। প্রচলিত আচার-পদ্ধতিকে নয়। এ বিষয়ে তাঁর জীবনে ঘটে যাওয়া একটি প্রসঙ্গের উল্লেখ অপ্রাসঙ্গিক হবে না। রামগোপালের পিতামহের মৃত্যু ঘটল, কিন্তু শ্রাদ্ধানুষ্ঠানে উপস্থিত হবার জন্য পুত্র গোবিন্দচন্দ্রের অনুরোধ সত্ত্বেও ব্রাহ্মণেরা সম্মত হলেন না — কারণ, জগমোহনের পৌত্র অনাচারী। খুব বিপদগ্রস্ত ভাবলেন গোবিন্দচন্দ্র নিজেকে।

ব্রাহ্মণদের দলপতি বললেন — তাঁরা নিমন্ত্রণ গ্রহণ করতে পারেন যদি রামগোপাল নিজের মুখে স্বীকার করেন যে তিনি নিষিদ্ধ মাংস খাননি। পিতা এসে কাঁদো কাঁদো হয়ে পুত্রকে সনির্বন্ধ অনুরোধ জানালেন — 'রামগোপাল, তুমি একবার ক্ষমা চাও ; বলো, নিষিদ্ধ মাংস খাওনি।'

রামগোপালও পিতার কান্না দেখে অশ্রুসজল কণ্ঠে বললেন — তিনি সব করতে পারবেন, কিন্তু মিথ্যা কথা বলতে পারবেন না। হায় কোথায় সেই সমাজ! রাম-গোপালের সত্যনিষ্ঠার পরিচয় 'ব্যবসায়ী রামগোপাল' অধ্যায়েও লক্ষ্য করে বিস্মিত হয়েছি। বস্তুত তাঁর ব্যক্তিগত ধ্যানধারণা তাঁর সত্যচিন্তার উপর প্রতিষ্ঠিত ছিল।

রামগোপাল নিজে কর্মব্যস্ত থাকতেন বলে পুজোর সময় বাগাটি যেতে পারতেন না। তবে মাঝে মাঝে যেতেন। রাজনারায়ণ বসু একবার দুর্গাপুজোয় রামগোপালকে 'শান্তির জল' নিতে দেখেছিলেন। তাঁর মা সব সময় বারব্রত পুজো-আচ্চা নিয়ে থাকতেন। ছেলে এলে তাকে জড়িয়ে ধরে আশীর্বাদ করতেন। প্রিয়নাথ কর

লিখেছেন — 'প্রতি বৎসরেই দেবী-চরণে পুষ্পাঞ্জলি দিতেন।' বিজয়া দশমীর দিন সমস্ত সদাগর অফিসে 'পয়া দিনের বিক্রয়' ( Luccy day sale ) প্রথা পালন করতেন। দুর্গাপুজোর সময় বাড়িতে লোক খাওয়ানো হত এবং রামগোপাল সহস্রাধিক টাকার নতুন কাপড় বিতরণ করতেন।

কিন্তু এ থেকে মনে করা সম্ভবত উচিত হবে না যে রামগোপাল এগুলি ধর্মের কারণে করতেন। নিমতলা শ্মশান ঘাট-বক্তৃতা বা এই ধরনের কৃত্য-অনুষ্ঠানের মধ্যে রামগোপালের হিন্দু-সমাজ সংলগ্নতামাত্র বোঝা যায়, ধর্মবিষয়ে ধারণা করা যায় না। সেকারণেই তাঁর মৃত্যুর পর বেঙ্গলী-সম্পাদক গিরিশচন্দ্র ঘোষ লিখে-ছিলেন — 'তিনি ছিলেন একজন বিশিষ্ট মনুষ্যসম্প্রদায়ের প্রতিভূ, সাহসী ও ক্ষমতাশালী — যুগ-পরিবর্তনের সংকট সময়ে অধিনায়ক হইবার উপযুক্ত ব্যক্তি।[১] প্রতাপচন্দ্র মজুমদারও তাঁর 'কেশবচন্দ্রের জীবনী ও উপদেশ'-এ লিখেছেন—'.... late Ramgopal Ghose, retained some trace of the original vigour of Hindu mind.'[২]

মদ্যপানের ব্যাপারে অবশ্য তাঁর প্রভূত অসংযম ছিল। নিজে মদ্যপানে উলঙ্গপ্রায় হয়ে যেতেন কখনও কখনও। সেকালের রীতি বলে এই অসংযমকে[৩] সমর্থন করার কোনো কারণ নেই। তবুও এই মানুষটাই 'মাতাল' হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়কে ( হিন্দু-প্যাট্রিয়টের সুখ্যাত সম্পাদক ) অতিরিক্ত মদ্যপান করতে নিষেধ করে বলতেন— হরিশ, তুই মদ খাওয়া ছাড়। তোর জীবনের সঙ্গে দেশের শুভাশুভ একাধারে গ্রথিত।' কাজেই লক্ষ করা যাচ্ছে আপাতদৃষ্টিতে হিন্দুসমাজ থেকে কিছুটা নিরাসক্ত থেকেও হিন্দুসমাজের হিতের জন্য রামগোপাল সদা সচেষ্ট থাকতেন। উদাহরণ দিলে বিষয়টি স্পষ্টতর হবে।

বিধবাবিবাহের সপক্ষতা রামগোপালের জীবনের অন্যতম কর্তব্য ছিল। পরিশ্রম এবং অর্থ দুটিকেই এ ব্যাপারে নিয়োগ করেছিলেন। বিদ্যাসাগর মহাশয়ের নিরন্তর চেষ্টায় ১৮৫৬ খৃষ্টাব্দের জুলাই মাসে বিধবাবিবাহ আইন বিধিবদ্ধ হলে ঐ বছরের শেষে ৭ই ডিসেম্বর ১৮৫৬ তারিখে প্রথম বিধবা বিবাহ অনুষ্ঠিত হয় শ্রীশচন্দ্র বিদ্যারত্নের সঙ্গে পলাশডাঙ্গা নিবাসী ব্রহ্মানন্দ মুখোপাধ্যায়ের বারো বছরের বিধবা মেয়ে কালীমতীর। কন্যার মাতার নিমন্ত্রণ পত্র[৪] পেয়ে ১২ নং সুকিয়া স্ট্রীটে বিবাহ বাসরে রমাপ্রসাদ রায়, প্যারীচাঁদ মিত্র, দিগম্বর মিত্র প্রভৃতির সঙ্গে এলেন রামগোপাল ঘোষ। একটা দেবার মতো খবর হল — বর পাল্কী চড়ে আসেন নি। রাজনারায়ণ বসু ভ্রমক্রমে লিখেছেন[৫] 'মহাত্মা রামগোপাল ঘোষ প্রমুখ কলিকাতার অধিকাংশ ইংরাজীতে কৃতবিদ্য লোক বরের পাল্কির সঙ্গে পদব্রজে গিয়াছিলেন।' আসলে বর এসেছিলেন রামগোপালের বড় জুড়ি গাড়ী চড়ে। ঐ গাড়িতেই প্রভৃতিরা এসেছিলেন — পদব্রজে নয়। আসলে তাঁরা বরকে পাহারা দিয়ে এনেছিলেন।

কিন্তু এর চেয়ে ও উল্লেখযোগ্য সংবাদ — বিদ্যাসাগরের অনেক আগেই রামগোপাল ঘোষ বিধবাদের বিবাহ নিয়ে আন্দোলন তুলেছিলেন। তার প্রমাণ আছে রামগোপাল

ঘোষ সম্পাদিত দ্বিভাষিক পত্রিকা বেঙ্গল স্পেকটেটর এর এপ্রিল ও জুলাই ১৮৪২ সংখ্যা দুটিতে। দ্বিতীয়টি রামগোপালের রচনা কিনা নিঃসন্দেহে বলা না গেলেও এটি যে তাঁর অনুমোদিত ( হয়ত মূল ইংরাজি তিনিই রচনা করেছিলেন ) সে বিষয়ে সংশয় নেই। এপ্রিল ১৮৪২ সংখ্যায় লেখা হয়েছিল :

'যে সকল বিষয় সাধারণে সর্বদা আন্দোলন হয় তন্মধ্যে হিন্দুজাতীয় বিধবার পুণর্বিবাহেরও বাদানুবাদ হইয়া থাকে—বোধ হয় যে উক্ত বিবাহের প্রতিবন্ধক যে সকল শাস্ত্র আছে তাহা অত্যন্ত যুক্তিবিরুদ্ধ ; কারণ পুরুষ যদি স্ত্রীর মরণান্তর পুনর্বিবাহ করিতে পারে তবে স্ত্রী কেন স্বীয় স্বামির পরলোক হইলে বিবাহ করণে সক্ষম না হয়....এতদ্বিষয়ে প্রস্তাব বহুবৎসরাবধি হইতেছে কিন্তু যে পর্যন্ত উক্ত প্রতিবন্ধকে সম্পূর্ণরূপে অনাস্থা হইয়া নূতন রীতির সংস্থাপন না হয়, তদবধি আমরা তদাবশ্যকতার নিমিত্তে বারম্বার অনুশীলন করিতে নিবৃত্ত হইব না।'[৬]

এটি একটি পত্র ছিল। কিন্তু পরের জুলাই সংখ্যার 'সম্পাদকীয়'তে লেখা হয় :

'এক্ষণে হিন্দুজাতীয় বিধবার বিবাহ পুনঃস্থাপনের অন্য কোন শাস্ত্রীয় প্রতিবন্ধক দৃষ্ট হইতেছে না....আমরাও সম্প্রতি হৃষ্টচিত্তে দেখিতেছি যে উক্ত নিষেধ স্মৃতি শাস্ত্রের বিপরীত। এক্ষণে কেহ যদি জিজ্ঞাসা করেন যে উক্ত বিষয় কি প্রকারে সিদ্ধ হইবেক ? তাহাতে আমরা এইমাত্র কহিতে পারি যে অস্মদ্দেশীয় স্ত্রীগণের বিদ্যাশিক্ষা ও যুবাদিগের কর্তব্যকর্মে সাহসাবলম্বনের উপদেশ ব্যাতরেকে এতদ্বিষয় ক্রমশ সিদ্ধ হইবার আর সদুপায় নাই আর আমাদিগের বোধ হয় যে কতিপয় হিন্দু ব্যক্তিরা যদ্যাপি পুনর্ভূবিবাহ করিয়া পথ দেখান তবে ইহার প্রতি লোকের যে শ্লেষ আছে তাহাও ক্রমে হ্রাস হইয়া পরে সর্বসম্মতরূপে প্রচলিত হইতে পারিবে।'

যে সময়ে এই প্রবন্ধদ্বয় প্রকাশিত হয় সে সময়ে বিদ্যাসাগর মহাশয় সদ্য ছাত্রজীবনের অন্তে কর্মজীবনে প্রবেশ করছেন। কাজেই বলা যেতে পারে রামগোপাল ঘোষ প্রমুখ 'নব্যবঙ্গীয় যুবকদের' দ্বারা বিধবাবিবাহ সংক্রান্ত যে আন্দোলনের সূচনা হয়—বিদ্যাসাগর মহাশয় সেই পথেই এগিয়ে যাবার প্রেরণা পান।

পরে ১৮৫৬ সালের পঞ্চদশ আইনে 'বিধবাবিবাহ' আইনসিদ্ধ হলে উৎসাহী নেতৃবৃন্দ ১০ই সেপ্টেম্বর ১৮৫৬ তারিখে তৎকালীন লেফটেন্যান্ট-গভর্ণর জে. পি. গ্রান্টের কাছে একটি ডেপুটেশনে তাঁকে অভিনন্দিত করার জন্য মিলিত হন। এই ডেপুটেশনে বিদ্যাসাগর, জয়কৃষ্ণ মুখোপাধ্যায়, দেবেন্দ্রনাথ ঠাকুর, মহারাজ শ্রীশচন্দ্র রায়, তারানাথ তর্কবাচস্পতি, রামচন্দ্র তর্কবাগীশ, দিগম্বর মিত্র, প্যারীচরণ সরকার, দীনবন্ধু ন্যায়রত্নের সঙ্গে রামগোপাল ঘোষও গিয়েছিলেন।[৭]

নাটক দেখার ব্যাপারে রামগোপাল যথেষ্ট উৎসাহী ছিলেন। নানা কাজের ফাঁকে গল্পগুজব, নাট্যরস উপভোগে রামগোপাল সামাজিক জীবনযাপন করতে ভালবাসতেন। ২৮শে সেপ্টেম্বর ১৮৫৩ তারিখের বেঙ্গল হরকরার এক সংবাদ থেকে জানা

যায় রামগোপাল এর দু'দিন আগে ওরিয়েন্টাল থিয়েটারে 'ওথেলো' নাটকের অভিনয় দেখেছিলেন। 'সংবাদ প্রভাকর' ( ৪ আগষ্ট ১৮৫৮ ) থেকে জানতে পারি তাঁর 'রত্নাবলী' নাটক দর্শনের সংবাদ।

ডেভিড হেয়ারের মৃত্যুর পর ২৩শে জুন ১৮৪৪ তারিখে যে হেয়ার প্রাইজ ফন্ড গঠিত হয় তার ট্রাস্টী বোর্ডে ছিলেন দেবেন্দ্রনাথ ঠাকুর, হরিমোহন সেন এবং রামগোপাল ঘোষ। এই উদ্দেশ্যে একটি পুরস্কারমূলক প্রতিযোগিতাও আহূত হয়। লক্ষ্য করার বিষয় বাংলা রচনার ( প্রবন্ধ ) জন্য পাণ্ডুলিপি পাঠান্তে পরীক্ষক নিযুক্ত হয়েছিলেন যাঁরা তাঁদের মধ্যে রামগোপালও ছিলেন। ১৮৬৭ খ্রীষ্টাব্দে রামগোপাল এই কমিটি থেকে অবসর নেন।

আর সব কিছু বিস্মৃত হলেও বন্ধুপ্রীতির জন্য রামগোপাল চিরস্মরণীয় হয়ে থাকবেন। রামতনু লাহিড়ী রামগোপালের অন্যতম বন্ধু ছিলেন।৮ তিনি রামগোপালকে অপরিমিত মদ্যপান থেকে বিরত হওয়ার জন্য বিবিধ যত্ন করেছিলেন। আসলে ইয়ং বেঙ্গলেরা ভাবতেন যে মদ না খেলে শিক্ষিত ও সভ্য হওয়া যাবে না। ইঙ্গ-সংস্কৃতির এটা আবশ্যিক অঙ্গ হয়ে দাঁড়িয়েছিল। রামগোপাল প্রায়শই রামতনুর ভাগলপুরের বাড়িতে গিয়ে থাকতেন। মৃত্যুর কিছুকাল আগে তিনি নিজস্ব 'লোটাস' স্টীমারে ভাগলপুরে যান বায়ু পরিবর্তনের জন্য। রাজনারায়ণ বসু, রামগোপালের সঙ্গে তাঁর ভ্রমণের এক চমৎকার বর্ণনা 'আত্মচরিত' এ দিয়েছেন। সত্যচরণ ঘোষাল, ঈশ্বরচন্দ্র সিংহ, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, মদনমোহন তর্কালংকার, রেভারেন্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, রমাপ্রসাদ রায়, শ্রীশচন্দ্র বিদ্যারত্ন—এঁরা সকলেই তাঁর বন্ধুস্থানীয় ছিলেন।

রামকৃষ্ণ মল্লিক একদা পীড়িত হলে রামগোপাল তাঁকে তাঁর কামারহাটির বাগান-বাড়িতে রেখে চিকিৎসা ও সেবা করেন। রসিককৃষ্ণও মৃত্যুকালে রামগোপাল ও প্যারীচাঁদ মিত্রকে নিজের সম্পত্তির এগ্‌জিকিউটার ও পরিবারের অভিভাবক নিযুক্ত করে যান। রামতনু লাহিড়ীও এই বাগান বাড়িতে এসে থাকতেন।৯ পরিতোষ সহকারে তিনি বন্ধুদের সংকার করতেন। প্রায়শই টাকা পয়সাও ধার দিতেন।

বেচারাম চট্টোপাধ্যায় তাঁর রচিত 'মহাত্মা শ্যামাচরণ সরকারের জীবন চরিত্র' গ্রন্থে লিখেছেন যে, রামগোপালের সঙ্গে শ্যামাচরণের পরিচয় হবার পর 'রামগোপালবাবু যত্ন করিয়া জোসেফ কোম্পানির আপিসের অধ্যক্ষ জোসেফ সাহেবকে হিন্দি পড়াইবার জন্য শ্যামাচরণ বাবুকে মাসিক ২০ টাকা বেতনে নিযুক্ত করিয়া দেন। তৎপরে ক্যালসেন সাহেবকে হিন্দি পড়াইবার জন্যও নিযুক্ত হন।১০

১৮৫৭ সালে সুপ্রীম কোর্টের ইন্সপেক্টরের পদ শূন্য হলে প্রধানতম বিচারপতি কলভিল, প্রাথমিক পরীক্ষায় উত্তীর্ণ শ্যামাচরণকে বলেন যে 'চরিত্র সম্বন্ধে সন্তোষ-জনক প্রতিষ্ঠাপত্র প্রদান না করিলে উকিল কাউন্সলী প্রভৃতি আপত্তি উপস্থিত করিতে পারেন।' কাজেই রাজা রাধাকান্ত দেব, রমাপ্রসাদ রায়, প্রসন্নকুমার ঠাকুর বা

রামগোপাল ঘোষ যদি প্রশংসাপত্র দেন তাহলে 'কোন প্রতিবন্ধকতা থাকিল না।' অন্যদের সঙ্গে রামগোপাল নিজে উপস্থিত হয়ে শ্যামাচরণ বাবুর চরিত্রের সততা সম্পর্কে যথোচিত বক্তব্য রাখেন। ফলে শ্যামাচরণ ছ'শো টাকা বেতনে চীফ ইন্সপেক্টর হন।[১১] এ ছাড়া শ্যামাচরণ 'শ্রীযুক্ত বাবু রামগোপাল ঘোষকে পারসী হইতে ইংরাজীতে অনুবাদ করিবার জন্য সহকারী প্রাপ্ত হইয়াছিলেন।'

'শব্দকল্পদ্রুম' প্রকাশের জন্য স্বদেশ ও বিদেশবাসীরা রাধাকান্ত দেবকে যে মানপত্র দেন, তাতে যাঁরা স্বাক্ষর করেছিলেন — তাঁদের মধ্যে রামগোপালের নামও উল্লেখযোগ্য।

রামগোপালের বন্ধু মণ্ডলীকে আমার Dr. Johnson's club-এর সঙ্গে তুলনা দিতে ইচ্ছা হয়। বার্ক', গডস্মিথ, টোফাম, বোক্লার্ক'-দের মতোই তাঁরা ঘনিষ্ঠ ও প্রীতিপ্রদ ছিলেন।

স্বদেশ প্রেমিক রামগোপালের নানা কথা পূর্বে বলা হয়েছে। এখানে আরও উল্লেখ করা যেতে পারে। রামমোহন রায়ের বন্ধু অ্যাডাম স্থায়ীভাবে ইংলণ্ডবাসের পরিকল্পনা করেছেন জানতে পেরে রামগোপালের মনে তাঁর সাহায্যে ইংলণ্ডে ভারতবাসীর দাবী-দাওয়ার আন্দোলন তোলার কথা জাগে। বন্ধু গোবিন্দচন্দ্র বসাককে একটি চিঠি ১২ই আগস্ট ১৮৩৮ তারিখে লিখে তিনি 'A Project for Political Agitation in England with the assistance of Mr. Adam'—পরিকল্পনাটি বিজ্ঞাপিত করেন। ফলে মিঃ অ্যাডাম ইংলণ্ড গিয়ে ১৮৩৯ খৃষ্টাব্দের জুলাই মাসে ভারতের রাষ্ট্রনৈতিক মঙ্গলের জন্য ব্রিটিশ ইণ্ডিয়ান সোসাইটি স্থাপন করেন। রামগোপাল অ্যাডামকে এ কারণে উৎসাহিত করেন এবং এদেশ থেকে চাঁদা তুলে অর্থ সাহায্যও করেন। অ্যাডামকে তিনি যে সব তথ্য সরবরাহ করেন তার মধ্যে 'Real state of Police and means of improving it' এবং 'Akbari system, its uses and abuses' অন্যতম।[১২]

কবু হ্যারি ইংলিশম্যান পত্রিকার সম্পাদক হওয়ার পর এই পত্রিকায় ভারতীয়দের দাবী সম্পর্কে প্রবন্ধ লিখবার জন্য রামগোপালকে অনুরোধ জানান। রামগোপাল সেই অনুরোধে সাড়া দিয়ে বেশ কয়েকটি প্রবন্ধ এই পত্রিকায় প্রকাশ করেন। 'স্বদেশ রক্ষার ভীম' রামগোপালকে এমনতর অনুরোধ জানিয়ে হ্যারি উপযুক্ত কাজই করেছিলেন।

এই প্রসঙ্গে একটি উল্লেখযোগ্য তথ্যও নিবেদনযোগ্য মনে করি। 'নীলদর্পন' নাটকের অনুবাদ প্রকাশ প্রসঙ্গে লঙ্-মামলায় বিচারক মরডাণ্ট ওয়েলস-এর বিরুদ্ধে শোভাবাজার নাট মন্দিরে ২৭শে আগস্ট ১৮৬১ তারিখে যে প্রতিবাদ সভা আহূত হয়, রামগোপাল তার উদ্যোক্তা ছিলেন এবং সম্ভবত একটি বক্তৃতাও করেছিলেন। ১৪ই এপ্রিল ১৮৬২ তারিখের 'সোমপ্রকাশ' পত্রিকা এই রকমই একটা আভাস দিয়েছিলেন। রামগোপাল তাঁর কালের বিভিন্ন সমিতি ও প্রতিষ্ঠানের সদস্য ছিলেন। এ থেকে

তাঁর সামাজিক মর্যাদা সহজেই অনুমান করা যেতে পারে। আমরা উল্লেখযোগ্য সদস্যপদের একটা কালানুক্রমিক তালিকা সংক্ষিপ্ত তথ্যসহকারে পঞ্জীবদ্ধ করছি।

১৮৪৫ সদস্য, ক্যালকাটা পুলিশ কমিটি।

১৮৪৮ সদস্য, Committee of Creditors, Union Bank. ১৮৪৮ সালের ১৫ই জানুয়ারি তারিখে এই ব্যাঙ্কের পতন হয় এবং ২২শে জানুয়ারি এটি বন্ধ করার ব্যবস্থা হয়। ২৮ জানুয়ারি তারিখে পাওনাদারদের একটি সভা অনুষ্ঠিত হয়। পরে জন এলান, হেনারি কাউই. টি. এস. কেলসন এবং রামগোপালকে নিয়ে একটি Committee of Creditor গঠিত হয়।[১৩]

১৮৫০ সদস্য, স্মল পক্স কমিটি।

সদস্য, Central Committee, London Exhibition. ১৮৪৯ সালে প্রিন্স অ্যালবার্ট raw materials, machinery, mechanical inventions, manufactures, applied and plastic arts নিয়ে লণ্ডনে একটি বিশ্বজোড়া প্রদর্শনী করতে চেয়েছিলেন। ভারতের raw materials এবং নির্মিত দ্রব্যাদি পাঠানোর জন্য তিনি ইস্ট ইণ্ডিয়া কোম্পানির সহযোগিতা প্রার্থনা করলেন। এই প্রসঙ্গে বাংলার তদানীন্তন ডেপুটি গভর্নর বাংলায় একটি কেন্দ্রীয় কমিটি গঠন করেন। স্যার লরেন্স পীল-এর সভাপতিত্বে এই সমিতিতে ছ'জন সদস্য মনোনীত হন। এঁরা হলেন প্রিন্স গোলাম মহম্মদ, রুস্তমজী কাওয়াশজী, জোশেফ আসা বেগ, রামগোপাল ঘোষ, প্রসন্নকুমার ঠাকুর এবং জয়কৃষ্ণ মুখোপাধ্যায়। মহারানী প্রদর্শনীটি ১লা মে ১৮৫১ তারিখে উদ্বোধন করেন।[১৪]

১৮৫৫/৬৭ একই ধরনের প্রদর্শনী দুবার প্যারিসেও অনুষ্ঠিত হয় রামগোপাল তারও সদস্য মনোনীত হয়েছিলেন।

১৮৫৫/৬৪ সদস্য, বঙ্গদেশীয় কৃষি প্রদর্শনী।

১৮৪৮-৫৫ সদস্য, এডুকেশন কাউন্সিল;

" বেঙ্গল চেম্বার অফ কমার্স;

" ডিস্ট্রিক্ট চ্যারিটেবল সোসাইটি;

" ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন।

১৮৬২-৬৪ সদস্য বঙ্গীয় ব্যবস্থা পরিষদ। মোট সদস্য ২২ : এর মধ্যে ভারতীয় ছিলেন ৪ জন। তন্মধ্যে রমাপ্রসাদ রায়ের মৃত্যু হলে (১. ৮. ৬২) রামগোপাল ঘোষ তাঁর স্থলে সদস্য মনোনীত হন।[১৫]

এছাড়া তিনি বিভিন্ন সময়ে অনারারি প্রেসিডেন্সি ম্যাজিস্ট্রেট, জাস্টিস অব পীস এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রথম দেশীয় সদস্য ছিলেন।

১ 'A typical man, a man of nerve, fit to command in a crisis of change.'

২ প্রিয়নাথ কর, রামগোপাল ঘোষ, 'নারায়ণ'-বৈশাখ ১৩২৭, পৃঃ ৫৮৫

৩ সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় তৎকালীন এই অসংযমের কথা রাজনারায়ণ বসুর কাছে শুনে তাঁর 'Nation in Making' গ্রন্থে ( 1925, P 7 ) লিখেছেন যে, একদিন রাজনারায়ণ বন্ধুদের সঙ্গে রামগোপালের বাড়ীতে গিয়ে দেখেন তিনি নেই। কিন্তু 'When Ramgopal came back from office, he found them all lying on the floor in a state of more or less hopeless inebriety.'

৪ লাল কালিতে ছাপা ব্রহ্মানন্দবাবুর অবর্তমানে কন্যা মাতার নামে মুদ্রিত—'শ্রীশ্রীহরিঃ শরণং/শ্রীলক্ষ্মীমণি দেব্যাঃ—/সবিনয়ং নিবেদনম্।/ ২৩শে অগ্রহায়ণ রবিবার আমার বিধবা কন্যার শুভ বিবাহ হইবেক। মহাশয়েরা অনুগ্রহপূর্বক কলিকাতার অন্তঃপাতী/সিমুলিয়ার সুকিয়া ষ্ট্রীটের ১২ সংখ্যক ভবনে শুভাগমন করিয়া শুভকর্ম সম্পন্ন করিবেন, পত্রদ্বারা নিমন্ত্রণ করিলাম।/—ইতি তারিখ /। ২১শে অগ্রহায়ণ শকাব্দ : ১৭৭৮।

৫ রাজনারায়ণ বসু, আত্মচরিত ( ওরিয়েন্ট সংস্করণ ) পৃ. ৬৪।

৬ দ্রঃ বিনয় ঘোষ, 'বিদ্যাসাগর ও বাঙালী সমাজ', প্রথম খণ্ড ( দ্বিতীয় সংস্করণ, শ্রাবণ ১৩৭১ ), পৃ. ৮৫। পরের উদ্ধৃতিটিও উক্ত গ্রন্থ থেকেই সংকলিত হয়েছে।

৭ দ্রঃ হিন্দু প্যাট্রিয়ট—১১ই সেপ্টেম্বর ১৮৫৬, পরে 'Bengal Hurkaru' তে উদ্ধৃত।

৮ রামতনু একাধিকবার রামগোপালের জীবনীর জন্য উপকরণ সংগ্রহে তাঁর সঙ্গে ভ্রমণ করেছিলেন।

৯ কামারহাটি ছাড়া চন্দননগর গোয়াল পাড়া প্রভৃতি স্থানে তাঁর বাগানবাড়ি ছিল। গ্রামের বাড়িরও তিনি সংস্কার করে নতুন দরদালান, বৈঠকখানা প্রভৃতি নির্মাণ করেন।

১০ পৃ. ১৩ ( ১৮০৪ শক সংস্করণ )।

১১ তদেব, পৃ. ২২-২৩।

১২ প্রভাত চন্দ্র গঙ্গোপাধ্যায়, ভারতের রাষ্ট্রীয় ইতিহাসের খসড়া ( ১৩৭২ ) পৃ. ২৭-২৮।

১৩ দ্রঃ দেবেন্দ্রনাথ ঠাকুরের আত্মজীবনী, সতীশচন্দ্র চক্রবর্তী সম্পাদিত, ( ৪র্থ সংস্করণ, ১৯৬২ ), পৃ. ৫০৩-৫।

১৪ দ্রঃ Proceeding of General Deptt. May 8,1850

১৫ যোগেশচন্দ্র বাগল, মুক্তির সন্ধানে ভারত ( ৩য় সং, ১৩৬৭ ) পৃ. ৭৫

# ব্যক্তিগত রামগোপাল

রামগোপালের পারিবারিক এবং ব্যক্তিগত কিছু সংবাদ এখানে উল্লিখিত হচ্ছে৷ রামগোপাল যে মাতৃভক্ত সন্তান ছিলেন, ইতোমধ্যেই সে কথা আলোচিত হয়েছে। মায়ের কারণেই তিনি বাগাটিতে দুর্গাপূজার সময় উপস্থিত থাকতেন। জননীর পদসেবা তখন তাঁর নিত্যকর্ম ছিল।

১৮৩১ খ্রীষ্টাব্দে বিদ্যালয়ের পড়া শেষ করার ( 2nd class পর্যন্ত পড়ার পর ) ঠনঠনিয়া নিবাসী ভোলানাথ মিত্রের কন্যা প্যারীমোহিনীর সঙ্গে রামগোপালের বিবাহ হয়। ভোলানাথ মিত্র ছিলেন দাতারাম মিত্রের কনিষ্ঠ পুত্র। বর্তমান বিধানসরণীতে ( পূর্বের কর্ণওয়ালিস স্ট্রীট ) দাতারামের একটি বড় অট্টালিকা ছিল ( এটি পরে দুর্গাচরণ লাহা কিনে নেন )। এই স্ত্রী খুবই গুণবতী ছিলেন, যদিও তাদৃশ সুন্দরী ছিলেন না। কৃষ্ণবর্ণ ও কৃশ এই পত্নীর গর্ভে রামগোপালের হীরা ও গোরা নামে দুই পুত্র জন্ম গ্রহণ করেন। কিন্তু তাঁরা উভয়েই স্বল্পজীবী ছিলেন। একটি কন্যাও জন্মগ্রহণ করেন। তাঁর নাম হেমলতা। এঁর সঙ্গে নৈহাটির বীরচাঁদ মিত্রের বিবাহ হয়। এর ফলে রামগোপাল-এর তিন দৌহিত্রের জন্ম হয়—শরৎচন্দ্র মিত্র, কালীচরণ মিত্র ও চারুচন্দ্র মিত্র—সকলেই আইন-আদালত সংক্রান্ত কাজে নিযুক্ত ছিলেন। রামগোপালের জীবিতকালেই হেমলতার মৃত্যু ঘটে। রামগোপালের প্রথমা স্ত্রী মৃত্যুকালে স্বামীকে পুনর্বিবাহের জন্য অনুরোধ জানান। এই দ্বিতীয়া স্ত্রী রাজনারায়ণ বসুর শ্যালক-কন্যা ছিলেন।[১] এই দ্বিতীয়া স্ত্রীর গর্ভে তাঁর কোনো সন্তানাদি হয় নাই[২] ( হলেও খুবই স্বল্পজীবী ছিল )। রামগোপাল ঘোষ অবশ্য বন্ধু গোবিন্দচন্দ্রকে একটি চিঠিতে পরিহাসচ্ছলে লিখেছিলেন—

> 'My dear Govind,
>
> I have just received a letter from home communicating to me the news of my wife (second wife still living) having safely delivered a male child When your good lady going to bless you with a fruit as they say ? Are you getting fat upon Chittagong fowls and Turkeys ? & c. & c.

বেশবাসে রামগোপালের সবিশেষ যত্ন ছিল। তিনি যখন সাহেবদের সঙ্গে থাকতেন তখন প্যান্টালুন, চাপকান ও পাগড়ি পরিধান করতেন। অন্য সময়ে পরিধানে সাধারণত থাকত পিরাণ, মখমলের চাদর অথবা মহামূল্য শাল এবং পায়ে তালতলার চটি।

রামগোপালের বদান্যতা তাঁকে প্রবাদ পুরুষে পরিণত করেছিল। অর্থ সাহায্য করা তাঁর প্রায় একটা নেশা হয়ে দাঁড়িয়েছিল। নেটিভ চ্যারিটেবল সোসাইটির প্রতিষ্ঠাতা রামগোপাল উইলে ডিস্ট্রিক্ট চ্যারিটেবল সোসাইটিকে দশ হাজার টাকা এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়কে পঁচিশ হাজার টাকা দান করে যান।[৩]

বন্ধুদের টাকা ধার দিয়ে পারতপক্ষে সুদ নিতেন না। কখনও যদি নিতে বাধ্য হতেন, তা ছিল ব্যাঙ্কের সুদের হারের সমান। বন্ধুদের তিনি শেষের দিকে প্রায় চল্লিশ হাজার টাকা ঋণ দিয়েছিলেন। মৃত্যুশয্যাপার্শ্বে তাঁদের ডেকে পাঠিয়ে হ্যান্ডনোট ছিঁড়ে ফেলে তাঁদের ঋণ মকুব করে দায়মুক্ত করে যান। এই ঔদার্য সর্বকালে ঘোষণার যোগ্য। তিন লক্ষ টাকা তিনি বিধবা স্ত্রী (ইনি ১৯০৫ খৃষ্টাব্দেও জীবিত ছিলেন) ও অন্যান্য পোষ্যবর্গের জন্য রেখে বাকী সমস্ত টাকা ও সম্পত্তির মধ্যে একলক্ষ টাকা দেশের বিবিধ উন্নয়নমূলক কাজে দান করে এক মহান্ আদর্শ স্থাপন করে গেছেন।

অবশেষে রামগোপালের মৃত্যু হয় ১৮৬৮ খৃষ্টাব্দের ২৫শে জানুয়ারি তারিখে। শেষের দিকে প্রায় দু'বছর তিনি রোগভোগ করেছিলেন। অবশেষে একটানা জ্বর এবং প্রবল কাশিতে আক্রান্ত হয়ে (**'lingering fever attended by a wasting cough**) ঐ মঙ্গলবারে দুপুর সাড়ে এগারোটা নাগাদ শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। তাঁর দেহ শোভাযাত্রা করে নিয়ে যাবার পরিকল্পনা থাকলেও তাতে দেরী হবে এবং তাতে ঘরে শোক বাড়বে ভেবে সে পরিকল্পনা পরিত্যক্ত হয়। বেলা তিনটার সময় তাঁর চিতায় অগ্নিসংযোগ করা হল।

সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় বলেছেন—দেশপ্রেমিক হতে গেলে স্বাস্থ্যের দিকে অবশ্যই নজর দিতে হবে। রামমোহন রায়, কেশবচন্দ্র সেন, কৃষ্ণদাস পাল, রামগোপাল ঘোষ সকলেরই অকাল-মৃত্যু হয়। তাতে বাস্তবিকই মনে পড়ে সেই ল্যাটিন প্রবাদটি—**'Those whom the gods love die young'**,

১ রাজনারায়ণ বসু, আত্মচরিত (ওরিয়েন্ট সংস্করণ) পৃ. ৭১। 'তিনি (রামগোপাল) তাঁহার প্রথম স্ত্রী বিয়োগের পর আমার শ্যালক কন্যাকে বিবাহ করেন। তাহাতে আমি তাঁহার পিসশ্বশুর হইলাম। ইংরাজীওয়ালাদিগের নায়ক সম্মান্য বাবু রামগোপাল ঘোষ যেদিন পিসশ্বশুর স্বরূপে আমাকে ভূমিষ্ঠ হইয়া প্রণাম করিলেন সেদিন লজ্জায় ম্রিয়মান হই। আমার দ্বিতীয় কন্যা যাহার বিবাহের বর্ণনা করা যাইতেছে এই নূতন সম্বন্ধ বশতঃ সম্পর্কে তাঁহার শ্যালী হইয়াছিল। বর আসিতে দেরি হওয়াতে রামগোপালবাবু বলিলেন যে, 'বর আসতে দেরি হয়, তো আমাকেই বসিয়ে দেও না' সেকালের বাঙালীরা এইরূপ পরিহাস করিতেন।'

২ সতীশচন্দ্র মুখোপাধ্যায়, মহাত্মা রামগোপাল ঘোষ (১৯০৫)। লেখক বাগাটি গ্রামবাসী ছিলেন।
রামগোপালের আগে ৪ দিদি এবং ১ ছোটবোন জন্মগ্রহণ করেন। প্রথম জন ১ কন্যা রেখে সহমৃতা হন। দ্বিতীয় জনের ছিল একপুত্র, এক কন্যা। তৃতীয় বোনের ৪ কন্যা ১ পুত্র। ৪র্থ বোনের ১ পুত্র ২ কন্যা হওয়ার পর তিনি বিধবা হন। কনিষ্ঠা ছিলেন বালবিধবা। শেষের তিন বোনই বিধবা হওয়ার পর পিত্রালয়ে বাস করতেন।

৩ হিন্দু প্যাট্রিয়ট, ২৭শে জানুয়ারি ১৮৬৮ সংখ্যা।

